

প্রেমেন্দ্র মিত্র

সম্পাদিত

সুরভি প্রকাশনী

১, কলেজ রো, কলিকাতা ৯

প্রথম প্রকাশ : ২৬ জানুআরি ১৯৬০

সুরভি প্রকাশনীর পক্ষে :
প্রকাশক : শ্রীসরোজবরণ মুখোপাধ্যায়
১ কলেজ রো, কলিকাতা ৯

মুদ্রক : শ্রীপ্রভাতচন্দ্র রায়
শ্রীগৌরাঙ্গ প্রেস প্রাইভেট লিমিটেড
৫ চিন্তামণি দাস লেন, কলিকাতা ৯

গ্রন্থন : মোসলেম খান্ এ্যাণ্ড্ ব্রাদার্স্

ব্লক : স্ট্যাণ্ডার্ড ফোটো এনগ্রেভিং কোং

প্রচ্ছদপট : শ্রীঅজিত গুপ্ত

মূল্য : ৭·০০ টাকা

## সূচীপত্র

## কৈফিয়ত

কোনো বিশেষ কাল ও দেশকে চিনতে বুঝতে উপন্যাসকে যদি কতকটা মানচিত্র ভাবা যায়, কবিতাকে ধরা যায় তার আকাশপ্রদীপ, তাহলে ছোট গল্পকে বোধহয় জানলা বলা যায়,—যে উন্মুক্ত জানলায় এক ঝলকের দেখায় একেবারে ভেতরের আসল প্রাণস্পন্দনটুকু আশ্চর্যভাবে আমাদের কাছে উদ্ভাসিত হয়।

১৯০৯ খৃষ্টাব্দ ও তারপর থেকে যাঁদের জন্ম ১৯৫৯ পর্যন্ত সেই সব লেখকদের লেখা ছোট গল্প একটি সঙ্কলনে গ্রথিত করা যে নিরর্থক খামখেয়াল নয় তাই বোঝাবার জন্যেই গোড়ার ভনিতাটুকুর অবতারণা।

বর্তমান সংকলনে সবশুদ্ধ যে ২৮ জন বাংলা গল্পকারের বাছাই করা আটাশটি গল্প সংগৃহীত, তাঁদের সর্বজ্যেষ্ঠ শ্রীসুবোধ ঘোষের জন্ম ১৯০৯ ও সর্বকনিষ্ঠ দিব্যেন্দু পালিতের ১৯৩৯-এ। এই ত্রিশ বছরের মধ্যে যাঁরা জন্মেছেন, গত বৎসর অর্থাৎ ১৯৫৯-এর মধ্যে প্রকাশিত তাঁদের রচনাই এই সংগ্রহের উপকরণ। গল্পগুলি অবশ্য সব ক্ষেত্রে জন্মকাল অনুযায়ী সাজান হয় নি, বরং লেখক হিসাবে আত্মপ্রকাশের পারম্পর্যই রাখার চেষ্টা করা হয়েছে।

লেখক ও কাহিনী নির্বাচনে সময়ের এই সীমারেখা টানার প্রধান কারণ এই যে আমাদের মতে এই সময়-সীমার মধ্যে এ যুগের একটি বিশিষ্ট চেহারা রূপ ও চরিত্র সুস্পষ্ট আকার পেয়েছে। দ্বিতীয় মহাযুদ্ধে যে বারুদের বিস্ফোরণ এবং যার ধূমায়িত আগুন আজকের পৃথিবীতেও নেভে নি সে বারুদের বিভিন্ন মশলা তার অনেক আগে থেকেই অবশ্য জমা হতে সুরু করেছিল কিন্তু সাহিত্য-চেতনার উন্মেষের সঙ্গেই এই প্রচণ্ড আলোড়নের যুগের সঙ্গে প্রত্যক্ষ পরিচয় এই সময়-সীমার লেখকদের-ই হয়েছে। প্রথম চোখ খোলার সঙ্গেই তাঁরা বহ্নিবলয় বেষ্টিত বিক্ষুব্ধ দিগন্ত দেখেছেন বলা যায়।

উদ্ভ্রান্ত বিক্ষোভের জগতে সাহিত্যকার হিসাবে ভূমিষ্ঠ হওয়ার দরুণ তাঁদের সকলের রচনায় বারুদের গন্ধ লেগেছে এ কথা ভাবা অবশ্য ভুল। অন্তরের যে নিভৃত ধ্যানলোকে সৃষ্টির সত্যকার বীজ অঙ্কুরিত হয় সেখানে বাহ্যিক আলোড়নের ঢেউ তাঁদের অনেকেই পৌঁছতে দেন নি কিন্তু যুগের অশান্ত বাষ্পমণ্ডল তাঁদের দৃষ্টিকে যে কিছুটা রঙীন বা তির্যক বা অপ্রত্যাশিত দিকে তীক্ষ্ণ করে তুলেছে এ সংগ্রহে 'দৃষ্টি' নামে যাঁর রচনা অন্তর্ভুক্ত তাঁর মত সব সংক্রামকতা অতিক্রান্ত ধ্রুবকেন্দ্রিক রচয়িতার কলমের কাজেও তা প্রচ্ছন্ন নয়।

শুধু যুগমুকুর হওয়াই এ গল্পসংগ্রহের একমাত্র বিশেষত্ব ও কৃতিত্ব বললে অবশ্য এসব গল্পের অমর্যাদা করা হয় বলে মনে করি। কাল ও দেশাশ্রয়ী হয়েও দেশকালাতীত গহন কোন শিল্পসত্যকে স্পর্শ করতে পেরেছে বলেই এ সমস্ত গল্প

সাহিত্যের দুর্লভ রাজটিকা পেয়েছে। কিন্তু সেই সঙ্গে একথাও অস্বীকার করবার নয় যে এ সংগ্রহের 'সুন্দরম্' 'বৈয়াকরণ' কি 'চোর', 'কন্যা' কি 'শুভক্ষণ', শোক' কিংবা 'ঈর্ষা' বা 'অশ্বত্থ' 'ছেঁড়া তমসুক' কি 'জবানবন্দী' ইত্যাদির মত গল্প অন্য কোন যুগে লেখা বোধহয় সম্ভব ছিল না।

গল্প চিরকালের জিনিষ আকারে তা ছোটও নিশ্চয় আগেও হ'ত। কিন্তু ছোটগল্প বলতে আমরা যা বুঝি তার বয়স দুই শতাব্দীতেও পৌঁছয়নি। এ ছোট-গল্পের আদল বিদেশ থেকে নিয়ে বাংলাভাষায় রবীন্দ্রনাথ ও তাঁর যোগ্য অনেক উত্তরসাধক তার মধ্যে নিজস্ব মন্ত্রে প্রাণ প্রতিষ্ঠা করেছেন। এ সংগ্রহের জন্য নির্বাচিত আটাশটি গল্পে সেই সৃষ্টিধারা কত নব নব অভিযানের পথে সার্থক হয়েছে রসিক পাঠকসাধারণ তা উপভোগের সঙ্গে বাংলাসাহিত্যের অদম্য প্রাণশক্তিতে গর্ব অনুভব করবার কারণ পাবেন বলেই মনে করি।

পরিশেষে এ সংকলনের নাম 'সিন্ধুর স্বাদ' দেওয়ায় একটু কৈফিয়ত দেওয়া বোধহয় প্রয়োজন। ব্যষ্টি ও সমষ্টিগতভাবে মানুষের জীবন বিস্ময়বৈচিত্র্য ও রহস্যে সমুদ্রের চেয়েও অসীম, অগাধ ও অতল। সে অসীম অতলতার স্বাদ সমস্ত সমুদ্র নিঃশেষে পান করে পাওয়ার জন্যে অগস্ত্য হওয়া আমাদের বোধহয় সম্ভব নয় প্রয়োজনও বোধহয় নেই। জীবনের অগাধ রহস্যসমুদ্রের স্বাদ গণ্ডুষে দেবার ক্ষমতা যা রাখে তাই হ'ল সার্থক ছোটগল্প। সেই কারণেই এ সংগ্রহের নাম সিন্ধুর স্বাদ। এ নামকরণ যিনি করেছেন, এ সংগ্রহটি প্রকাশের ব্যাপারে সেই শ্রীরথীন্দ্র পালিতের মূল্যবান নেপথ্যভূমিকা শেষ পর্যন্ত সকলের অগোচর থাকা বোধহয় উচিত নয়।

# সুন্দরম্

**সুবোধ ঘোষ**

সমস্যাটা হলো সুকুমারের বিয়ে। কি এমন সমস্যা! শুধু একটি মনোমত পাত্রী ঠিক করে শুভলগ্নে শাস্ত্রীয় মতে উদ্বাহ কার্য সমাধা করে দেওয়া; মানুষের একটা জৈব সংস্কারকে সংসারে পত্তন করে দেওয়া। এই তো!

কিন্তু বাধা আছে—সুকুমারের ব্রহ্মচর্য্য। বার বছর বয়স থেকে নিরামিষ ফোঁটা তিলক করেছে সে! আজও পায়ে সেধে তাকে মুসুরির ডাল খাওয়ান যায় না। সাহিত্য কাব্য তার কাছে অস্পৃশ্য। পাঠ্যপুস্তক ছাড়া জীবনে সে পড়েছে শুধু ক'খানি যোগশাস্ত্রের দীপিকা। বাগানের পুকুরঘাটে নির্জন দুপুর রাতে একাগ্র প্রাণায়ামে কতবার শিউরে উঠেছে তার সুষুম্না। প্রতি কুম্ভকে রেচকে সুকুমার অনুভব করেছে এক অদ্ভুত আত্মিক শক্তির তাড়িৎ স্পর্শ—শ্বাসে প্রশ্বাসে রক্তে ও স্নায়ুতে।

সুকুমার চোখ বুঁজলেই দেখতে পায় তার অন্তরের নিভৃত কন্দরে সমাসীন এক বিবাগী পুরুষ। আবিষ্ট অবস্থায় কানে আসে, কে যেন বলছে—মুক্তি দে, মুক্তি দে। জপ ছেড়ে চোখ মেলে তাকালেই দেখতে পায়, কার এক গৈরিক উত্তরীয় ক্ষণিকের দেখা দিয়ে মিলিয়ে গেল বাতাসে।

সুকুমার বন্ধুদের অনেকবার জানিয়েছে—বাস্, এই এগজামিনটা পর্যন্ত। তারপর আর নয়। হিমালয়ের ডাক এসে গেছে আমার।

সুকুমারের বাবা কৈলাস ডাক্তার বলতেন—প্রোটিনের অভাব। পেটে দুটো ভাল জিনিষ পড়ুক, গায়ে মাংস লাগুক—এসব ব্যামো দু'দিনেই কেটে যাবে। কত পাকামি দেখলাম!

কিন্তু মা, পিসিমা, ছোট বোন রানু আর ঝি—তাদের মন প্রবোধ মানে না।

সকলে মিলে চেপে ধরলো কৈলাস ডাক্তারকে—যত শীগগির পার পাত্রী ঠিক করে ফেল। আর দেরী নয়! ঝিয়ের কোঁদল তো লেগেই আছে—ছি, ছি, সংসারে থেকেও ছেলের বনবাস। ছোটজাতের ছোটঘরেও এমন কসাইপনা করে না বাপু।

সমস্যা সমাধানের ব্যবস্থা হলো। কৈলাসবাবু পাত্রী দেখবেন। ভগ্নীপতি কানাইবাবু সুকুমারের মতিগতির চার্জ নিলেন। যেমন করে পারেন কানাইবাবু সুকুমারের মনকে সংসারমুখো করবেন।

পাশের খবর বেরিয়েছে। কানাইবাবু সুকুমারকে দিয়ে জোর করে দরখাস্তে

সই করালেন।—নাও সই কর। মুন্সেফী চাকরী, ঠাট্টা নয়! সংসারে থেকেও সাধনা হয়। ঐ যাকে বলে, পাঁকাল মাছের মত থাকবে। জনকরাজা যেমন ছিলেন।

বাড়ীর বিষণ্ণ আবহাওয়া ক্রমে উৎফুল্ল হয়ে আসছে। কৈলাসবাবু পাত্রী দেখে এসেছেন। এখন সমস্যা সুকুমারকে কোন মতে পাত্রী দেখাতে নিয়ে যাওয়া। কানাইবাবু সকলকে আশ্বস্ত করলেন—কিছু ভাববার নেই, সব হো যায় গা।

সংসারের ওপর সুকুমারের এই নির্লেপ, এখনও কেটে যায় নি ঠিকই! তবু একটু চাঞ্চল্য, আচারে আচরণে রক্তমাংসের মানুষের মেজাজ একআধটুকু দেখা দিয়েছে যেন।

তবু একদিন পড়ার ঘরে কানাইবাবুর সঙ্গে সুকুমারের একটা বচসা শোনা গেল। বাড়ীর সবারই বুক দুরদুর করে উঠলো। ব্যাপার কি?

কানাইবাবুর কথার ফাঁদে পড়ে সুকুমারকে উপন্যাস পড়তে হয়েছে, জীবনে এই প্রথম। নাভিমূলে চন্দনের প্রলেপ দিয়ে, অগুরু পুড়িয়ে ঘরের বাতাস পবিত্র করে নিয়ে অতি সাবধানে পড়তে হয়েছে তাকে। বলবান ইন্দ্রিয়গ্রাম, কি হয় বলা তো যায় না।

কিন্তু উপন্যাস না নরক। যতসব নীচ রিপুসেবার বর্ণনা। সমস্ত রাত ঘুম হয় নি, এখনও গা ঘিন ঘিন করছে।

সুকুমার বললো—আপনাকে এবার ওয়ার্ণিং দিয়ে ছেড়ে দিলাম কানাইবাবু।

মানে অপমানে সম্পূর্ণ উদাসীন কানাইবাবু বললেন—আজ সন্ধ্যেয় সিনেমা দেখাতে নিয়ে যাব তোমায়। যেতেই হবে ভাই, তোমার আজ্ঞাচক্রের দিব্যি। তা ছাড়া ভাল ছবি—ধ্রুবের তপস্যা। মনটাও তোমার একটু পবিত্র হবে।

কানাইবাবুর এক্সপেরিমেণ্ট বোধ হয় সার্থক হয়ে উঠলো। সুকুমার কাব্য পড়ে, বার কয়েক আখড়ায় গিয়ে মাথুর শুনে এসেছে, ঘন ঘন সিনেমায় যায়। এদিকে অ্যাপয়েণ্টমেণ্ট পত্রও চলে এসেছে।

কিন্তু অনাসক্তির ঘোর সম্পূর্ণ কাটেনি। আজকাল সুকুমারের অতীন্দ্রিয় আবেশ হয়। জ্যোৎস্না রাতে বাগানে একা বসে বসে নেবু ফুলের সুগন্ধে মনটা অকারণেই উড়ে চলে যায়—ধূলিধূসর সংসারের বন্ধন ছেড়ে যেন আকাশের নীলিমায় সাঁতার দিয়ে বেড়ায়। একটা বিষণ্ণ সুখকর বেদনা। কিসের অভাব! কাকে যেন চাই! কে সেই না-পাওয়া? দীর্ঘশ্বাস চাপতে গিয়ে লজ্জা পায় সুকুমার।

রাত ক'রে সিনেমা দেখে বাড়ী ফিরবার পথে কানাইবাবু সুকুমারকে জিজ্ঞাসা করলেন—নাচটা কেমন লাগলো?

সুকুমার সহসা উত্তর দিল না। একটু চুপ করে থেকে বললো—কানাইবাবু!

—কি?

—মানুষের মাঝে আমি বাঁচিবারে চাই।

—নিশ্চয়। কালই চল বারাসত। যাদব বোসের মেয়ে বনলতা। তোমার মেজদি যেতে লিখেছে, আর বাবা তো আগেই দেখে এসেছেন।

উকীলের মুহুরী যাদব বোস। বংশ ভাল আর মেয়ে বনলতা দেখতে ভালই। যাদব বোস অল্পপণে দয়ালু সৎপাত্র খুঁজছেন।

মেজদি একটি বছর পনের বয়সের মেয়েকে হাত ধরে সামনে টেনে নিয়ে এলেন।—ভাল করে দেখে নে সুকু। মনে যেন শেষে কোন খুঁত খুঁত না থাকে।

যাত্রাকালে রাজকুমারীর মত মেয়েটাকে যতদূর সম্ভব জবরজং করে সাজানো হয়েছে! বিরাট একটা ঝকঝকে বেনারসী সাড়ী আর পুরু সাটিনের জ্যাকেট। পাড়ার মেয়েদের কাছে ধারকরা চুড়ি, রুলি, বালা ও অনন্ত কনুই পর্যন্ত বোঝাই করা দুটি হাত। ঘামে চুপসে গেছে কপালের টিপ, পাউডারের মোটা খড়ির স্রোত গাল বেয়ে গড়িয়ে পড়ছে গলার ওপর। মেয়েটি দম বন্ধ করে, চোখের দৃষ্টি হারিয়ে যেন যজ্ঞের পশুর মত এসে দাঁড়ালো।

বনলতার শক্ত খোঁপাটা চট্ করে খুলে, চুলের গোছা দুহাতে তুলে ধরে মেজদি বললেন—দেখে নে সুকু। গাঁয়ের মেয়ে হলে হবে কি? তেলচিটে ঘাড় নয়, যা তোমাদের কত কলেজের মেয়ের দেখেছি। রামোঃ।

মেজদি যেন ফিজিয়লজি পড়াচ্ছেন। বনলতার থুতনিটা ধরে এদিক ওদিক ঘুরিয়ে দেখালেন। চোখ মেলে তাকাতে বললেন—ট্যারা কানা নয়। পায়চারী করালেন—খোঁড়া নয়। সুকুমারের মুখের সামনে বনলতার হাতটা টেনে নিয়ে আঙুলগুলি ঘেঁটে ঘেঁটে দেখালেন—দেখছিস তো, নিন্দে করার জো নাই!

দেখার পালা শেষ হ'লো। বাড়ী ফিরে কানাইবাবু জিজ্ঞাসা করলেন—কি হে যোগীবর, পছন্দ তো?

সুকুমার চুপ করে রইল। মুখের চেহারা প্রসন্ন নয়। কানাইবাবু বুঝলেন, এক্ষেত্রে মৌনং অসম্মতি লক্ষণং।

—সিনেমায় বনানী দেবীর নাচ দেখে চোখ পাকিয়েছ ভায়া, এ সব মেয়ে কি পছন্দ হয়!—কানাইবাবু মনের বিরক্তি মনে চেপেই রাখলেন।

পিসিমা বললেন—ছেলের আপত্তি তো হবেই। হাঘরের মেয়ে এনে হবে কি? মুহুরী টুহুরীর সঙ্গে কুটুম্বিতে চলবে না।

সুন্দরী মেয়ে চাই। এইটেই বড় বাধা দাঁড়িয়েছে এখন। কৈলাস ডাক্তার পাত্রী দেখছেন আর বিপদের কথা এই যে, তাঁর চোখে অসুন্দর তো কেউ নয়। তাই কৈলাস ডাক্তার কাউকে সুন্দরী বলে সার্টিফিকেট দিলেই চলবে না। এ বিষয়ে তাঁর রুচি সম্বন্ধে সকলের যথেষ্ট সংশয় আছে। প্রথম ছেলে, জীবন-সঙ্গিনী নিয়ে ঘর করতে হবে যাকে, তারই মতটা প্রথম গ্রাহ্য। তারপর আর সকলের।

কৈলাসবাবু নিজে কুরূপ। কুৎসা করা যাদের আনন্দ তারা আড়ালে বলে 'কালো জিভ' ডাক্তার। ভদ্রলোকের জিভটাও নাকি কালো। যৌবনে এ গঞ্জনা কৈলাস ডাক্তারকে মর্মপীড়া দিয়েছে অনেক। আজ প্রৌঢ়ত্বের শেষ ধাপে এসে এ দৌর্বল্য তাঁর আর নেই।

বাংলোর বারান্দায় সোফায় বসে নিবিষ্ট মনে কৈলাস ডাক্তার এই কথাই ভাবছিলেন। এই রূপতত্ত্ব তাঁর কাছে দুর্বোধ্য। আজ পঁচিশ বছর ধরে যে ঝানু সার্জন ময়না ঘরে মানুষের বুক চিরে দেখে এসেছে, তাকে আর বোঝাতে হবে না—কাকে সোনার দেহ বলে। মানুষের অন্তরঙ্গ রূপ—এর পরিচয় কৈলাস ডাক্তারের মত আর কে জানে! কিন্তু তাঁর এই ভিন্ জগতের সুন্দরম্, তাকে কদর দেবার মত দ্বিতীয় মানুষ কই? দুঃখ এইটুকু।

হঠাৎ শেকল-বাঁধা হাউন্ডটার বিকট চীৎকার আর লাফঝাঁপ! ফটক ঠেলে হুড়মুড় করে ঢুকলো মানুষের ব্যঙ্গমূর্তি কয়েকটি প্রাণী। যদু ডোম আর নিতাই সহিস দৌড়ে এল লাঠি নিয়ে।

যদু ও নিতাইয়ের গলাধাক্কা গ্রাহ্য না করে ফটকের ওপর জুৎ করে বসলো একটা ভিখারী পরিবার। নোংরা চটের পোঁটলা, ছেঁড়া মাদুর, উনুন, হাঁড়ি, ক্যানেস্তারা, পিঁপড়ে ও মাছি নিয়ে একটা কদর্য জগতের অংশ। সোরগোল শুনে বাড়ীর সবাই এল বেরিয়ে।

কৈলাসবাবু বললেন—কে রে এরা যদু? চাইছে কি?

—এ ব্যাটার নাম হাবু বোষ্টম, তাঁতীদের ছেলে। কুষ্ঠ হয়ে ভিক্ষে ধরেছে।

কুষ্ঠী হাবু তার পটিবাঁধা হাত দুটো তুলে বললো—কৃপা কর বাবা!

—এই বুড়ীটা কে?

—এ মাগীর নাম হামিদা। জাতে ইরাণী বেদিয়া—বসন্তে কানা হবার পর দল ছাড়া হয়েছে। ও এখন হাবুরই বৌ।

হামিদা কোলের ভেতর থেকে নেকড়ায় জড়ানো ক'মাসের একটা ছেলেকে দু'হাতে তুলে ধরে নকল কান্নায় কঁকিয়ে কঁকিয়ে বললো—বাচ্চাকা জান হুজুর! এক পিয়ালী দুধ হুজুর! এক মুঠ্ঠি দানা হুজুর!

—আর এই ধিঙ্গি ছুঁড়িটা কে? পিসিমা প্রশ্ন করলেন।

—ওর নাম তুলসী। হাবু আর হামিদার মেয়ে।

—আপন মেয়ে?

—হাঁ পিসিমা। যদু উত্তর দিল।

তুলসী একটা কলাই করা থালা হাতে বসে আছে চুপ করে। পরিধানে খাটো একটা নোংরা পর্দার কাপড়, বুকের ওপর থেকে গেরো দিয়ে ঝোলানো। আভরণের মধ্যে হাতে একটা কৌড়ির তাবিজ।

দেখবার মত চেহারা এই তুলসীর। বছর চৌদ্দ বয়স, তবু সর্বাঙ্গে একটা রূঢ় পরিপুষ্টি। কোন ডাকিনীর টেরাকোট্টা মূর্তির মত কালি-মাড়া শরীর।

মোটা থ্যাবড়া নাক। মাথার খুলিটা বেঢপ টেরে বেঁকে গেছে। চোয়াল জুড়ে দন্তুর একটা হিংসা ফুটে রয়েছে যেন। মুখের সমস্ত পেশী ভেঙেচুরে গেছে ছন্নছাড়া বিক্ষোভে। এ মুখের দিকে তাকিয়ে দাতাকর্ণও দান ভুলে যায়, গা শির শির করে। কিন্তু যদু বললো—তুলসীর ভিক্ষের রোজগারই নাকি এদের পেটভাতের একমাত্র নির্ভর।

হাবু ঠিক ভিক্ষে করতে আসেনি। মিউনিসিপ্যালিটি এদের বস্তি ভেঙে দিয়েছে। দেশী মদের একটা নতুন ভাটিখানা হবে সেখানে। সহরের এলাকায় এদের থাকবার আর হুকুম নাই।

হাবু কান্নাকাটি করলো—একটা সার্টিফিকেট দিন বাবা। মুচিপাড়ায় ভাগাড়ের পেছনে থাকবো। দীননাথের দিব্যি, হাটবাজারে ঘেঁসবো না কখনো। তুলসীই ভিক্ষে খাটবে, ওর তো রোগ বালাই নেই।

পিসিমা বল্লেন—যেতে বল, যেতে বল। গা ঘিন ঘিন করে। কিছু দিয়ে বিদেয় করে দে রাণু।

রাণু বললো—আমার ছেঁড়া ফ্লানেলের ব্লাউজটা দিয়ে দিই, এই শীতে তবু ছেলেটা বাঁচবে।

—হাঁ, দিয়ে দে। থাকে তো একটা ছেঁড়া শাড়ীও দিয়ে দে। বয়স হয়েছে মেয়েটার, লজ্জা রাখতে হবে তো।

কৈলাস ডাক্তার বললেন—আচ্ছা যা তোরা। সার্টিফিকেট দেব, কিন্তু খবরদার হাটবাজারে আসিস না।

হাবু তার সংসারপত্র নিয়ে আশীর্বাদ করে চলে যাবার পর তুলসীর কথাটাই আলোচনা হলো আর একবার। কৈলসবাবু হেসে হেসে বললেন—দেখলে তো সুন্দরী তুলসীকে। ওরও বিয়ে হয়ে যাবে জানো?

ঝি উত্তর দিল—বিয়ে হবে না কেন? সবই হবে। তবে সেটা আর সত্যিই বিয়ে নয়।

কৈলাসবাবু আর একটি পাত্রী দেখে এসেছেন। নন্দ দত্তের বোন দেবপ্রিয়া। মেয়েটি ভালই, তবে সুকুমার একবার দেখে আসুক।

দেখান হলো দেবপ্রিয়াকে। মেদের প্রাচুর্যে বয়স ঠিক ঠাহর হয় না। চওড়া কপাল, ছোট চিবুক, গোল গোল চোখ। গায়ের রং মেটে কিন্তু সুমসৃণ। ভারি ভুরু দুটোতে যেন তিব্বতী উপত্যকার ধূর্ত একটু ছায়া—প্রচ্ছন্ন এক মঙ্গোলিনীকে ইসারায় ধরিয়ে দিচ্ছে। ঠোঁটে হাসি লেগেই আছে। সে বোধ হয় জানে, তার এই অপ্রাকৃত পৃথুলতা লোক হাসাবার মতই। দেবপ্রিয়ার গলা মিষ্টি, গান গায় ভাল।

সুকুমার হাঁ না কিছুই বলে না। বলা তার স্বভাব নয়। বোঝা গেল এ মেয়ে তার পছন্দ নয়।

পিসিমাও বললেন—হবেই না তো পছন্দ। শুধু গলা দিয়েই তো আর সংসার করা যায় না।

তা ছাড়া নন্দরা বংশেও খাটো।

কৈলাস ডাক্তার দুশ্চিন্তায় পড়লেন। সমস্যা ক্রমেই ঘোরালো হচ্ছে। এ মোটেই সহজ সরল ব্যাপার নয়। নানা নতুন উপসর্গ দেখা দিচ্ছে একে একে। শুধু সুন্দরী হলেই চলবে না। বংশ, বিত্ত, শিক্ষা ও রুচি দেখতে হবে।

মাঝে পড়ে পুরুত ভটচায্যি আরও খানিকটা ইন্ধন জুগিয়ে গেছেন। সমস্যাটা ক্রমেই তেতে উঠছে। ভটচায্যি বাড়ীর সকলকে বুঝিয়ে গেছেন—নিতান্ত আধ্যাত্মিক এই বিয়ে জিনিষটা। কুলনারীর গুণ লক্ষণ মিলিয়ে পাত্রী নির্বাচন করতে হবে—গৃহিণী সচিব সখি প্রিয়শিষ্যা, সবদিক যাচাই করে দেখতে হবে। সারা জীবনের ধর্ম সাধনার অংশভাগিনী, এ ঠাট্টার ব্যাপার নয়। ধরে বেঁধে একটা নিয়ে এলেই হলো না। ওসব যাবনিক অনাচার চলবে না।

হাঁ, তবে সুন্দরী হওয়া চাই-ই। কারণ সৌন্দর্য একটা দেবসুলভ গুণ।

এবার যতদূর সম্ভব সাবধানে, খুব ভেবে চিন্তে কৈলাস ডাক্তার এক পাত্রী দেখে এলেন। অনাদি সরকারের মেয়ে অনুপমা, সুশিক্ষিতা ও সুন্দরী।

অনুপমার বয়স একটু বেশী। রোগা বা অতিতন্বী দুইই বলা যায়। মুখশ্রী আছে কি না আছে তা বিতর্কের বিষয়। তবে চালচলনে সুরুচির আবেদন আছে নিশ্চয়। রূপে যেটুকু ঘাটতি তা পুষিয়ে গেছে সুশিক্ষার হ্লাদিনী গুণে।

প্রতিবাদ করল রাণু।—না, ম্যাচ হবে না। যা ঝিরকুট চেহারা মেয়ের।

ঋষি বালকের মত কাঁচা মন সুকুমারের। হাঁ না বলা তার ধাতে সম্ভব নয়। কিম্বা অতিরিক্ত লজ্জা, তাও হতে পারে। তবে তার আচরণেই বোঝা গেল, এ বিয়েতে সে রাজী নয়।

পিসিমা বললেন—ভালই হলো। জানি তো, যা কিপটে এই অনাদি চাষা। বিনা খরচে কাজ সারতে চায়। পাত্র যেন পথে গড়াচ্ছে।

দৈবজ্ঞী মশায় এসে পিসিমাকে স্মরণ করিয়ে দিলেন—পাত্রীর রাশি আর গণ, খুব ভাল করে মিলিয়ে দেখবেন পিসিমা। ওসব কোন তুচ্ছ করার জিনিষ নয়।

—সবই গ্রহের কৃপা। দৈবজ্ঞী সুকুমারের কোষ্ঠী বিচার করে বাড়ীর সকলকে বড় রকম একটা প্রেরণা দিয়ে চলে গেল।—যা দেখছি তা তো বড়ই ভাল মনে হচ্ছে। পতাকারিষ্টি আর নেই, এবার কেতুর দশা চলেছে। এই বছরের মধ্যে ইষ্টলাভ—সুন্দরী বামা, রাজপদং ধনসুখং ইত্যাদি ইত্যাদি।

—এই ছুঁড়ি ওখানে কি করছিস? কৈলাসবাবু ধমকে উঠলেন। সুকুমারের পড়ার ঘরের সামনের বারান্দায় ফুলগাছের টবের পাশে বসে আছে তুলসী। হাতে কলাইকরা থালাটা।

যদু কোত্থেকে এসে সঙ্গে সঙ্গে হুম্‌কি দিল।—ওঠ্ এখান থেকে, ᾽! কেমন ঘুপটি মেরে বসে আছে চুরির ফিকিরে।

কৈলাস ডাক্তার বললেন—যাক্, গালমন্দ করিস্‌নে। খিড়কির দোরে গিয়ে বসতে বল্।

সামনে কানাইবাবুকে পেয়ে বললেন—কি কানাই? এবার আমাকে বিড়ম্বনা থেকে একটু রেহাই দেবে কি না? সুন্দরী পাত্রী জুটলো তোমাদের?

—আজ্ঞে না। চেষ্টার তো ত্রুটি করছি না।

—চেষ্টা করেও কিছু হবে না। তোমাদের সুন্দরের তো মাথামুণ্ডু কিছু নেই।

—কি রকম?

—কি রকম আবার? চুল কালো হলে সুন্দর আর চামড়া কালো হলে কুৎসিত। এই কথাটা কি মহাব্যোমে লেখা আছে, শাশ্বত কালি দিয়ে?

একটু চুপ করে থেকে কৈলাস ডাক্তার বললেন—পদ্মপত্র যুগ্ম নেত্র পরশয়ে শ্রুতি। ধন্যি বাবা কাশীরাম! একবার ভাব তো কানাই, কোন ভদ্রলোকের যদি নাক থেকে কান পর্যন্ত ইয়া ইয়া দুটো চোখ ছড়িয়ে থাকে, কী চিজ হবে সেটা!

কানাইবাবু বললেন—যা বলেছেন। কত যে বাজে সংস্কারের সাতপাঁচ রয়েছে লোকের। তবে মানুষের রূপের একটা ষ্ট্যান্ডার্ড অবশ্য আছে; অ্যানথ্রপলজিষ্টরা যেমন বলেন...।

—অ্যানথ্রপলজিষ্ট না চামড়াওয়ালা? কৈলাসবাবু চড়া মেজাজে বললেন।—আসুক একবার আমার সঙ্গে ময়না ঘরে। দুটো লাসের ছাল ছাড়িয়ে দিচ্ছি। চিনে বলুক দেখি, কে ওদের আলপাইন, নেগ্রিটো আর প্রোটো-অস্ট্রেলয়েড। দেখি ওদের বংশবিদ্যের মুরোদ! মেলা বকো না আমার কাছে।

কানাইবাবু সরে পড়ার পথ দেখলেন।

—জান কানাই, আমাকে আড়ালে সবাই কালোজিভ বলে ডাকে। বর্বর আর গাছে ফলে? একটা বাজে টাবু ছাড়বার শক্তি নেই, সভ্যতার গর্ব করে? আধুনিক হয়েছে? যত সব ফাজিলের দল!

কৈলাস ডাক্তার ক্ষুব্ধ লাল চোখ দুটিকে শান্ত করে চুরুট ধরালেন।

সত্যদাসের বাড়ী থেকে ভাল একটি পাত্রী দেখে খুসী মনে কৈলাস ডাক্তার ফিরলেন। ফটকে পা দিয়েই দেখেন, সুকুমারের পড়ার ঘরের সামনে বসে যদু আর নিতাই তুলসীর সঙ্গে মস্করা করছে।

—এই রাস্কেল সব! কি হচ্ছে ওখানে?

তুলসী ওর থালা হাতে দৌড়ে পালিয়ে গেল। যদু নিতাই আমতা আমতা করে কিছু একটা গুছিয়ে বল্‌তে বৃথা চেষ্টা করে চুপ করে রইল। কৈলাসবাবু

সুকুমারকে ডেকে বললেন—ঘরের দোর খোলা রাখ কেন? সেই ভিখিরি ছুঁড়িটা কদিন থেকে ঘুর ঘুর করছে এদিকে। খুব নজর রাখবে, কখন কি চুরি করে সরে পড়ে বলা যায় না।

সুকুমারের মাকে ডেকে কৈলাসবাবু জানালেন—সত্যদাসের মেয়ে মমতাকে দেখে এলাম। একরকম পাকা কথাই দিয়ে এসেছি। এবার সুকুমার আর তোমরা একবার দেখে এস। আমাকে আর নাকে দড়ি দিয়ে ঘুরিও না।

যথারীতি মমতাকে দেখে আসা হলো। মমতার রূপে অসাধারণত্ব আছে সন্দেহ নাই। ঘুটঘুটে অমাবস্যার মত ঘনকৃষ্ণ গায়ের রং। সমস্ত অবয়বে সুপেশল কাঠিন্য। মণিবন্ধ ও কনুইয়ের মজবুত অস্থিসজ্জা আর হাতপায়ের রোমঘন পারুষ্য পুরুষকেও লজ্জা দেয়। চওড়া করোটির ওপর অতিকুঞ্চিত স্থূলতন্তু চুলের ভার, নীলগিরির চূড়ার ওপর স্নিগ্ধ মেঘস্তবকের মত। এক দৃঢ়া দ্রাবিড়া নায়িকার মূর্তি। মমতার প্রখর দৃষ্টির সামনে সুকুমারই সঙ্কুচিত হলো। বরমালা-কাঙাল অবলার দৃষ্টি এ নয়; বরং এক অকুতোলজ্জ স্বয়ংবরার জিজ্ঞাসাই যেন জ্বল্‌জ্বল্‌ করছে।

সত্যবাবু মেয়ের গুণপনার পরিচয় দিলেন।—বড় পরিশ্রমী মেয়ে, কারণ স্বাস্থ্য খুব ভাল। ছাত্রীজীবনে প্রতি বছর স্পোর্টে প্রাইজ পেয়ে এসেছে।

মেয়ে দেখে এসে সুকুমার মুখভার করে শুয়ে রইল। রাণু বললো—এ নিশ্চয়ই রাক্ষসগণ পিসিমা।

পিসিমা একটু বিমর্ষ হয়ে বললেন—হাঁ, সেই তো কথা। বড় হট্টা কট্টা চেহারা। নইলে ভাল বরপণ দিচ্ছিল, দানসামগ্রীও।

তবু কৈলাসডাক্তার তোড়জোড় করছেন। মমতার সঙ্গেই বিয়ের এক রকম ঠিক। এবার একটু শক্ত হয়েছেন তিনি। দশজনের দশ কথার চক্রে আর ভূত সাজতে পারবেন না।

কিন্তু যা কখনও হয়নি তাই হলো। সুকুমারের প্রকাশ্য বিদ্রোহ। সুকুমার এবার মুখ খুলেছে। রাণুকে ডেকে নিয়ে জানিয়ে দিয়েছে—সত্য দাসের সঙ্গে বড় গলাগলি দেখছি বাবার। ওখানে যদি বিয়ে ঠিক হয়, তবে একটু আগে ভাগে আমায় জানাবি। আমি যুদ্ধে সার্ভিস নিচ্ছি।

কথাটা শুনে পিসিমার গায়ে কাঁটা দিয়ে উঠলো। সুকুমারের মা রান্না ছেড়ে বৈঠকখানায় গিয়ে কৈলাসবাবুর সঙ্গে একপ্রস্থ বাক্‌যুদ্ধ সেরে এলেন। কিন্তু ফল হলো না কিছুই। কৈলাসবাবু এবার অটল।

সুকুমারের মা কেঁদে ফেললেন—ঐ হদকুচ্ছিত মেয়ের সঙ্গে বিয়ে! তোমার ছেলে ঐ মেয়ের ছায়া মাড়াবে ভেবেছ? এমন বিয়ে না দিয়ে ছেলের হাতে চিম্‌টে দিয়ে বিদেয় করে দাও না!

কৈলাসবাবুর অটলতার ব্যতিক্রম হলো না কিছুই। তিনি শুধু একটা দিন স্থির করার চেষ্টায় রইলেন।

সুকুমার মারমূর্তি হয়ে রাণুকে বললো—সেই দৈবজ্ঞীটা এবার এলে আমায় খবর দিবি তো!

—কোন্ দৈবজ্ঞী?

—ঐ যে-বেটা সুন্দরী রামাটামা বলে গিয়েছিল। জিভ উপড়ে ফেলবো ওর।

আড়ালে দাঁড়িয়ে কৈলাস ডাক্তার শুনলেন এ বার্তালাপ। রাগে ব্রহ্মতালু জ্বলে উঠলো তাঁর। সুকুমারের মাকে ডেকে প্রশ্ন করলেন—কি পেয়েছ?

শঙ্কিত চোখে কৈলাসবাবুর দিকে তাকিয়ে সুকুমারের মা বললেন—কি হয়েছে?

—ছেলের বিয়ে দিতে চাও?

—কেন দেব না?

—সৎপাত্রী চাও, না সুন্দরী পাত্রী চাও?

সুকুমারের মা ভেবে নিয়ে ভয়ে ভয়ে বললেন—সুন্দরী পাত্রী।

—বেশ, তবে লিখে দাও আমাকে সুন্দরী কাকে বলে। তন্বী শ্যামা পক্ক-বিম্বাধর—আরও যা আছে লিখে দাও। আমি সেই ফর্দ মিলিয়ে পাত্রী দেখবো।

এই বিদঘুটে প্রস্তাবে সুকুমারের মার মেজাজও ধৈর্য হারাবার উপক্রম করলো। তবু মনের ঝাঁঝ চেপে নিয়ে বললেন—তার চেয়ে ভাল, তোমায় পাত্রী দেখতে হবে না। আমরা দেখছি।

—ধন্যবাদ। খুব ভাল কথা। এবার তা হলে আমি দায়মুক্ত?

—হাঁ।

কৈলাস ডাক্তার এখন অনেকটা সুস্থির হয়েছেন। হাসপাতালে যান আর আসেন। রুগী নিয়ে, ময়না ঘরের লাস নিয়ে দিন কেটে যায়। যেমন আগে কাটতো।

বাগানের দিকে একটা হট্টগোল। কৈলাস ডাক্তার এগিয়ে গিয়ে দেখেন, যদু ডোম আর নিতাই মিলে তুলসীকে ঘাড় ধরে হিড় হিড় করে টেনে বাগানের ফটক দিয়ে বার করে দিচ্ছে।

—কি ব্যাপার নিতাই?

—বড় পাজি এ ছুঁড়িটা হুজুর। পয়সা দেয়নি বলে দাদাবাবুর ঘরে ঢিল ছুঁড়ছিলো। আর, এই দেখুন আমার হাত কামড়ে দিয়েছে।

কৈলাস ডাক্তার বললেন—বড় বাড় বেড়েছে ছুঁড়ির। ভিখিরীর জাত দয়া করলেই কুকুরের মত মাথায় চড়ে। কেবলই দেখছি মাস তিন চার থেকে শুধু এদিকেই নজর। এবার এলে পুলিশে ধরিয়ে দিবি।

তুলসী ফটকের বাইরে গিয়েও মত্তা বাতুলীর মত আরও কটা ইটপাটকেল

ছুঁড়ে চলে গেল। কৈলাস ডাক্তার বললেন—সব সময় ফটকে তালা বন্ধ করে রাখবি।

সেদিনই সন্ধ্যাবেলা। অনেক রাতে রুগী দেখে বাড়ী ফিরতেই কৈলাস ডাক্তার দেখলেন, ফটক খুলে অন্ধকারে চোরের মত পা টিপে টিপে সরে পড়েছে তুলসী। কৈলাসবাবুকে দেখে আরও জোরে দৌড়ে পালিয়ে গেল। হাঁক দিতেই যদু ও নিতাই হাজির হলো লাঠি হাতে।

অত্যন্ত বিরক্ত হয়ে কৈলাস ডাক্তার বললেন—এ কি ফটক খোলা, বারান্দায় আলো জ্বলছে, সুকুমারের ঘরে আলো, আমার বৈঠকখানা খোলা; তোমরা সব জেগেও রয়েছ, অথচ ছুঁড়িটা বেমালুম চুরি করে সরে পড়লো!

কৈলাস ডাক্তার সমস্ত ঘর তন্ন তন্ন করে দেখলেন।—আমার ঘরটা সব তছনছ করেছে কে? টেবিল থেকে নতুন বেলেডোনার শিশিটাই বা গেল কোথায়?

অনেকক্ষণ বকাবকি করে শান্ত হলেন কৈলাস ডাক্তার। কিছু চুরি হয়নি বলেই মনে হলো।

দিনটা আজ ভাল নয়। সকাল থেকে বিকেল পর্যন্ত আকাশে দুর্যোগ ঘনিয়ে আছে। কানাইবাবু এসে কৈলাস ডাক্তারকে জানালেন—সুন্দরী পাত্রী পাওয়া গেছে। জগৎ ঘোষের মেয়ে। সুকুমারের এবং আর সবারও পছন্দ হয়েছে! বংশে, শিক্ষায় ও গুণে কোন ত্রুটি নেই।

কৈলাস ডাক্তার বললেন—বুঝলাম, তোমরা কল্পতরুর সন্ধান পেয়েছ, সুখবর।

—আপনাকে আজ রাত্রে আশীর্বাদ করতে যেতে হবে।

—তা, যাব।

যদু ডোম এসে তখুনি খবর দিল, তিনটে লাস এসেছে ময়না তদন্তের জন্য। কৈলাস ডাক্তার বললেন—চল্ রে যদু। এখনি সেরে রাখি। রাত্রে আমার নানা কাজ রয়েছে!

ময়না ঘরে এসে কৈলাস ডাক্তার বললেন—বড় মেঘলা করেছে রে। পেট্রোমাক্স বাতি দুটো জ্বাল।

যন্ত্রপাতিগুলো গামলায় সাজিয়ে আস্তিন গুটিয়ে নিয়ে কৈলাস ডাক্তার বললেন—রাত হবে নাকি রে যদু?

—আজ্ঞে না। দুটো আগুনে পোড়া লাস, পচে পাঁক হয়ে গেছে। ও তো জানা কেস, আমিই চিরে ফেড়ে দেব। বাকী একটা শুধু...।

—নে কোনটা দিবি দে। কৈলাস ডাক্তার করাত হাতে টেবিলের পাশে দাঁড়ালেন।

লাসের ঢাকাটা খুলে ফেলতেই কৈলাস ডাক্তার চমকে বললেন—অ্যাঁ, এ কে রে যদু?

যদু ততক্ষণে আলগোছে সরে পড়ে ঘরের বাইরে গিয়ে দাঁড়িয়েছিল। কৈলাস ডাক্তারের প্রশ্নে ফিরে এসে বললো—হাঁ হুজুর তুলসীই, সেই ভিখিরি মেয়েটা।

কৈলাস ডাক্তার বোকার মত যদুর দিকে কিছুক্ষণ তাকিয়ে রইলেন। যদু সেই অবসরে তুলসীর পরিহিত নোংরা সাড়ীটা, গায়ের ছেঁড়া কোটটা খুলে মেঝের ওপর ছুঁড়ে ফেলে দিল। আবার বাইরে যাবার উদ্যোগ করতেই কৈলাস ডাক্তার বললেন—যাচ্ছিস্ কোথায়? স্পিরিট দিয়ে লাসটা মোছ ভাল করে। ইউকালিপটাসের তেলের বোতলটা দে। কিছু কর্পূর পুড়তে দে, আর একটা বাতি জ্বাল।

—One more unfortunate!

কথাটার মধ্যে যেন একটু বেদনার আভাস ছিল। তুলসীর লাসে হাত দিলেন কৈলাস ডাক্তার।

করাতের দু'পোঁচে খুলিটা দুভাগ করা হলো। কৈলাস ডাক্তারের হাতের ছুরি ফোঁস ফোঁস করে সনিশ্বাসে নেচে কেটে চললো লাসের ওপর। গলাটা চিরে দেওয়া হলো লম্বালম্বি ভাবে। বুকের মাঝখানে ও দুপাশে বড় বড় পোঁচ দিয়ে ধড়টা খুলে ফেলা হলো। সাঁড়াসী দিয়ে পট্‌পট্ করে পাঁজরগুলো উল্টে দিলেন কৈলাস ডাক্তার।

যেন ঘুমে ঢলে রয়েছে তুলসীর চোখের পাতা। চিমটে দিয়ে ফাঁক করে কৈলাস ডাক্তার দেখলেন—নিশ্চল দুটি কণীনিকা যেন নিদারুণ অভিমানে নিষ্প্রভ হয়ে আছে। শুকিয়ে কুঁচিয়ে গেছে চোখের শ্বেত পটল। সুজলা অশ্রুশীলা নাড়ীগুলো অতিস্রাবে বিষণ্ণ।

—ইস্, মরার সময় মেয়েটা কেঁদেছে খুব। কৈলাস ডাক্তার বললেন।

যদু বললো—হাঁ হুজুর কাঁদবেই তো। সুইসাইড কি না। করে ফেলে তো ঝোঁকের মাথায়। তারপর খাবি খায়, কাঁদে আর মরে।

—গলা টিপে মারে নি তো কেউ? কৈলাস ডাক্তার খুঁটিয়ে খুঁটিয়ে পরীক্ষা করলেন। কৈ কোন আঘাতের চিহ্ন তো নেই! গুচ্ছ গুচ্ছ অম্লান স্বররজ্জু, শ্বাসবহা নালিটাও তেমনি প্রফুল্ল। অজস্র লালায় পিচ্ছিল সুপুষ্ট গ্রসনিকা!

—এত লালা! মরার আগে মেয়েটা খেয়েছে খুব পেট ভরে।

—হাঁ হুজুর, ভিখিরি তো খেয়েই মরে।

দেহতত্ত্বের পাকা জহুরী কৈলাস ডাক্তার। তাঁকে অবাক করেছে আজ কুৎসিতা এই তুলসী। কত রূপসী কুলবধূ, কত রূপাজীবা নটীর লাস পার হয়েছে তাঁর হাত দিয়ে। তিনি দেখেছেন তাদের অন্তরঙ্গ রূপ—ফিকে ফ্যাকাশে ঘেয়ো। তুলসী হার মানিয়েছে সকলকে। অদ্ভুত!

বাতিটা কাছে এগিয়ে নিয়ে কৈলাস ডাক্তার তাকিয়ে রইলেন—প্রবাল পুষ্পের মালঞ্চের মত বরাঙ্গের এই প্রকট রূপ, অছন্ম মানুষের রূপ। এই নবনীত-পিণ্ড মস্তিষ্ক, জোড়া শতদলের মত উৎফুল্ল হৃৎকোষের অলিন্দ আর নিলয়। রেশমী ঝালরের মত শত শত মোলায়েম ঝিল্লী। আনাচে কানাচে যেন রহস্যে ডুব দিয়ে আছে সুসূক্ষ্ম কৈশিক জ্বাল।

কৈলাস ডাক্তার বিমুগ্ধ হয়েই দেখলেন—থরে বিথরে সাজানো সারি সারি যত রক্তিম পর্শুকা। বরফের কুচির মত অল্প অল্প মেদের ছিটে। মজ্জাস্থি ঘিরে নেমে গেছে প্রাণদা নীলার প্রবাহিকা।

কৈলাস ডাক্তার বাতিটাকে আরও কাছে এগিয়ে নিলেন—খণ্ডস্ফটিকের মত পাঁতাভ ছোট বড় কত গ্রন্থির বীথিকা। প্রশান্ত মুকুট ধমনী! সন্ধিতে সন্ধিতে সুপ্রচুর লসিকার বুদ্বুদ। গ্রন্থিক্ষীরে নিষিক্ত অতি অভিরাম এই অংশুপেশীর স্তবক আর তরুণাস্থির সজ্জা। ঝাঁপি খোলা রত্নমালার মত আলোয় ঝলমল করে উঠলো।

আবিষ্ট হয়ে গেছেন কৈলাস ডাক্তার। কুৎসিতা তুলসীর ঐ রূপের পরিচয় কে রাখে! তবুও, এ তিমিরদৃষ্টি হয়তো ঘুচে যাবে একদিন। আগামী কালের কোন প্রেমিক বুঝবে এ রূপের মর্যাদা। নতুন তাজমহল হয়তো গড়ে উঠবে সেদিন! যাক্......।

কৈলাস ডাক্তার আবার হাতের কাজে মন দিলেন। যদু বললো—এ সবে কোন জখম নেই হুজুর। পেটটা দেখুন।

ছুরির ফলার এক আঘাতে দুভাগ করা হলো পাকস্থলী। এইবার কৈলাস ডাক্তার দেখলেন, কোথায় মৃত্যুর কামড়। ক্লোমরসে মাখা একটা অজীর্ণ পিণ্ড। সন্দেশ, পাউরুটী—বেলেডোনা।

—মার্ডার!

হাতের ছুরি খসে পড়লো মেঝের ওপর। সে শব্দে দু'পা পিছিয়ে দাঁড়িয়ে রইলেন কৈলাস ডাক্তার।

উত্তেজনায় বুড়ো কৈলাস ডাক্তারের ঘাড়ের রগ ফুলে উঠলো দপ দপ করে। পোখরাজের দানার মত বড় বড় ঘামের ফোঁটা কপাল থেকে ঝরে পড়লো মেঝের ওপর।

হঠাৎ ছট্‌ফট্ করে টেবিলের কাছে আবার এগিয়ে এলেন কৈলাস ডাক্তার। ছোঁ মেরে কাঁচিটা তুলে নিয়ে তুলসীর তলপেটের দুটো বন্ধনী ছেদ করলেন। নিকেলের চিমটের সুচিক্কন বাহুপুটে চেপে নিয়ে, স্নেহাক্ত আগ্রহে ধীরে ধীরে টেনে তুলে ধরলেন—পরিশঙ্কে ঢাকা সুডোল সুকোমল একটি পেটিকা। মাতৃত্বের রসে উর্বর মানব জাতির মাংসল ধরিত্রী। সর্পিল নাড়ির আলিঙ্গনে ক্লিষ্ট কুণ্ঠিত, বিষিয়ে নীল হয়ে আছে শিশু এসিয়া।

আবেগে কৈলাস ডাক্তারের ঠোঁটটা কাঁপছিল থর থর করে। যদু এসে ডাকলো—হুজুর।

ডেকে সাড়া না পেয়ে যদু বাইরে গিয়ে নিতাই সহিসের পাশে বসলো।

নিতাই বললো—এত দেরী কেন রে যদু?

—শালা বুড়ো নাতির মুখ দেখছে।

আশাপূর্ণা দেবী

গাড়ীভাড়া খরচা করে বড়দি বারকয়েক এলেন হাসিকে বোঝাতে, বুঝিয়ে সুঝিয়ে নিবৃত্ত করতে এই সর্বনাশা খেয়াল থেকে। কিন্তু হাসি সংকল্পে অটুট। কিছুতেই যে বুঝবে না প্রতিজ্ঞা করেছে তাকে কে বোঝাবে?

হাসির শাশুড়ী ঊষার হাত ধরে মিনতি করলেন—বোনকে বুঝিয়ে সুঝিয়ে আটকে রেখে যাও মা, আমার অমলের প্রাণটা রক্ষে করো। বৌমা চলে গেলে ও কি একদিনও বাঁচবে?

ঊষা হতাশসুরে বলে—কি করবো মা, এই তো এতক্ষণ পাখীপড়া করালাম, কিছুতেই নয়! সেই এক জেদ ধরে বসে আছে। কী যে শয়তান ঘাড়ে চেপেছে!

—শয়তানই বটে মা, আমার ভাগ্যে সে শয়তান যে কোথায় বসে ছিল ওৎ পেতে, আমার সোনার সংসার ছারেখারে গেল। অমন চাঁদের মতন ছেলে আমার, গায়ে অসুরের বল, সেজে গুজে আপিস গেল, আর পঙ্গু হয়ে বাড়ী ফিরলো। এ কি মানুষের ভাগ্যে কখনো কারুর হয়েছে?

ঊষা নিরুপায় সান্ত্বনার সুরে বলে—মানুষের ভাগ্যেই হয় মা, ভগবান যে মানুষের জন্যেই সকল শাস্তি তৈরি করে রেখেছেন।

—তাও যেন মনকে প্রবোধ দিলাম—লক্ষ্মী দেবী কেঁদে ফেলে বলেন—আমার অমন গুণের বৌ কেন অমন হয়ে গেল? এক এক সময় ভাবছি মনের আক্ষেপে পাগল হয়ে গেল না কি? নইলে যার একেবারে স্বামীঅন্তপ্রাণ ছিল, একবেলার জন্যে চোখছাড়া করে বাপের বাড়ী যেতে চাইত না, সেই স্বামীকে এই দুর্দশা দুর্দিনের মধ্যে ফেলে রেখে চলে যাবে বিদেশে চাকরী করতে! একী সহজ মানুষে পারে?

ছোটবোনের দুর্মতির কথা মনে করে ঊষার আর কথা জোগায় না মুখে, তাই কথার বদলে একটা দীর্ঘশ্বাস ফেলে।

লক্ষ্মী দেবী কিছুক্ষণ অপেক্ষা করে আবার কাতরভাবে বলেন—হ্যাঁ মা, ঘাড়ে ভূত না চাপলে কখনো তোমাদের কথা পর্যন্ত এমন অগ্রাহ্যি করে? বড়ভগ্নী-পতিকে কতো মান্য ভক্তি করে, সকল পরামর্শ শোনে—তাঁর কথা সুদ্ধু কেয়ার করলো না!

—কই আর করলো মা! আমরা তো দুটো মানুষ হেরে গেলাম।

—কি বলে কি?

—বলে আর কি—উষা শুকনো মুখে বলে—বলছে, রোজগার করে টাকা পাঠাবে নার্স রাখতে। আফিসের মাইনে তো অর্ধেক করে দিয়েছে? আর তাই বা ক'দিন দেবে বলুন? এই ছ'মাস দিচ্ছে এই ঢের। আরও নয় ছ'মাসই দিক।

—টাকার কথা যদি বলো মা—লক্ষ্মী দেবী কিছু উৎসাহের সঙ্গে বলেন—আমার ঘরবাড়ী বেচেও আমি অমলের চিকিচ্ছে করাবো, আর ছেলে আমার ভালো হয়ে উঠবে না কখনো—ভগবানের বিচারে কি এমনই হবে? অমল ভালো হলে তখন আবার সব হবে।

এই অসম্ভবের স্বপ্ন যে কোনদিনই সফল হবে না সেকথা লক্ষ্মী দেবী না বুঝলেও উষা বোঝে বই কি। কিম্বা লক্ষ্মী দেবীও বোঝেন হয়তো, শুধু বুঝতে চান না বলেই এই আকাশ কুসুমের আলোচনা।

উষা নিশ্বাস ফেলে উঠে দাঁড়াল—তা'হলে উঠি মা, হাসি এমনভাবে আমাদের গালে মুখে চূণকালি দেবে একথা কোনোদিন কল্পনাও করি নি। মুখ দেখাবার পথ রাখলো না, ছি ছি! বুঝলাম সংসারে টাকারও দরকার আছে, কিন্তু সে টাকা—তুই যদি নার্সের জন্যেই খরচ করবি তা'হলে আর স্বামী ছেড়ে চলে যাওয়া কেন? নিজেই সেবা কর?

—এই তো মানুষের মতন কথা! বুদ্ধির কথা!—লক্ষ্মী দেবী ঘাড় নেড়ে বলেন—আমিও তো চব্বিশ ঘণ্টা তাই বলছি যে—'বৌমা, তুমি চলে গেলে মনের আক্ষেপেই ওর প্রাণটা বেরিয়ে যাবে, তখন আর তোমার নার্সেই বা কি করবে টাকাতেই বা কি হবে? তা' কে শোনে কার কথা!

—কি বলে আপনাকে?

—সেই পুরনো কথা, যা বলছে—'কারুর অভাবে কেউ কখনো সত্যি করে মরে যায় না মা, হয় তো দেখবেন আমার অনুপস্থিতিতে ওর উপকারই হবে।' অনেক সময় না কি বেশী রাগ দুঃখু বা মনোকষ্টে পক্ষাঘাত সেরে যায়। বুঝিও না মা, ওসব কেতাবী কথা। একেই তো বাছা নিজের দুর্ভাগ্যে মরমে মরে আছে, আর কতো মনোকষ্ট চাই?

লক্ষ্মী দেবীর কথায় অবশ্য যুক্তির বালাই খুব বেশী নেই, বরং হাসির কথা এতে কিছুটা আছে। কারণ যেমন আকস্মিকভাবে সমস্ত শক্তি হারিয়ে ফেলেছে অমল, তেমনি আকস্মিকভাবেই হয়তো ফিরে পেতে পারে কোনোরকম দুর্দান্ত মানসিক আঘাতে। পাক না পাক তবু যুক্তিটাকে খুব অস্বীকার করা চলে না, কিন্তু সেইটাই সত্যিকার কারণ নয় হাসির। কারণ শুনে যে উষার হাত পা আছড়াতে ইচ্ছে করছে। ছি ছি!

বলে কি না—'পক্ষাঘাতগ্রস্থ পঙ্গু স্বামীকে ত্যাগ করার বিধি শাস্ত্রে আছে দিদি, খুলে বরং দেখো বাড়ী গিয়ে—'

শোনো কথা!

—শাস্ত্র মেনেই সব করা হচ্ছে যেন!

শাস্ত্রে কি না আছে? একটা পুরুষ মানুষে একশোটা বিয়ে করতে পারে এ কথাও তো শাস্ত্রে আছে, কই করুক বিয়ে? আর করলেই লোকে 'ধন্যি ধন্যি' করবে কি না? আসল কথা, মাথারই কিছু দোষ ঘটে গেছে মেয়েটার!

কথাটা ভেবে নিজের মনকে সান্ত্বনা দেওয়া ছাড়া উপায় থাকে না, কিন্তু সে ভাবনাটা যে নিতান্তই কষ্ট-কল্পনা সেটা হাসিকে দেখলে আর বুঝতে দেরী হয় না।

এই তো দেখে এলো ঊষা, বিদেশে চাকরী করতে যাবার উপযুক্ত সাজ সরঞ্জাম জোগাড় করতে কিছুমাত্র ত্রুটি হচ্ছে না হাসির।

নিজে থেকে গায়ে পড়েই বরং বললো—নতুন নতুন শাড়ী ব্লাউস গোছাচ্ছি দেখে অবাক হচ্ছো দিদি? কিন্তু—সেণ্টিমেণ্টের দিক দিয়ে না দেখে বাস্তব অবস্থাটা কল্পনা করো—আমার স্বামী অসুস্থ, আমার মন খারাপ, অতএব একটা বিদেশ বিভূঁই জায়গায় একবস্ত্রে গিয়ে উঠলাম! কী চমৎকার! অ্যাঁ?

এরপরই ঊষা হতাশ হয়ে উঠে পড়েছে।

তর্কের কাছে বরং তর্ক চলে, ব্যঙ্গের কাছে যে যুক্তি তর্ক সবই অচল।

ঊষা চলেই গেল।

কিন্তু মেজদি সেজদিই বা ছোটবোনের এরকম অমানুষিক ব্যবহারে একেবারে নীরব থাকবে কেন? খবর পেয়ে চন্দননগর থেকে এলো মেজবোন লীলা। মাসছয়েক আগে এসেছিল একবার অমলের আকস্মিক দুর্ভাগ্যে সহানুভূতি জানাতে। আর এই।

লীলাকে দেখেও লক্ষ্মী দেবী আর একবার হাঁউমাউ করে উঠলেন—এসেছো মা? এই খানিক আগে বড়মেয়ে গেলেন। এই দেখো আমার সব্বনাশের ওপর সব্বনাশ!

লীলা গম্ভীরভাবে বলে ওঠে—রোসো না আমি ওর চাকরী করতে যাওয়া ঘোচাচ্ছি, পাগল না মাথাখারাপ! অমলকে এই অবস্থায় ফেলে ওর একঘণ্টার জন্যে নড়বার উপায় আছে না কি? দাঁড়ান না, ওর খেয়ালের ভূত নামাচ্ছি ঘাড় থেকে। কে ওর মাথায় ঢুকিয়েছে এসব?

—জানি না মা, আমার কপাল। আমার তো মরণ নেই? চারকাল এসেছি আরও চারকাল থাকবো। পরমায়ুর শেষ নেই।

নিজের অন্তহীন আয়ুর নির্মমতায় কপালে করাঘাত করেন লক্ষ্মী দেবী।

কিন্তু লীলার আস্ফালন বৃথাই হ'ল।

যে সমস্ত চোখা চোখা বাক্যবাণ তূণে সজ্জিত করে রণক্ষেত্রে এসে হাজির

হয়েছিল সে, প্রতিপক্ষের অভূতপূর্ব অস্ত্রে যেন থতমত খেয়ে ভোঁতা হয়ে গেল সে বাণ।

লীলাকে দেখেই হাসি হেসে উঠে বললে—এই যে মেজদি, খবর পেয়ে ছুটে এসেছো? নাও বোসো সুস্থির হয়ে, এক পেয়ালা চা খেয়ে নাও বরং। তারপর আরম্ভ করো।

—আরম্ভ মানে? কিসের আরম্ভ?

লীলা অবাক হয়ে প্রশ্ন করে।

—কিসের আবার? সুশিক্ষার—নীতিরত্নমালার উপদেশাবলীর। 'পাপিষ্ঠা হাসি, তোর একি দুর্মতি! তুই আমাদের নাম ডোবালি, আমাদের মুখ হাসালি; তুই বুঝছিস না তুই কি করতে চলেছিস—এরকম গর্হিত কাজ করলে নরকেও তোর ঠাঁই হবে না'—ইত্যাদি ইত্যাদি।

খিল খিল করে হেসে ওঠে হাসি।

লীলা বিমূঢ়ভাবে বলে—তুই হাসছিস?

—উপায় কি? ঠ্যাং ছড়িয়ে কাঁদতে যখন পারছি না।

—কিন্তু ভেবে দেখ—লীলা আরম্ভ করে—ভেবে দেখ অমলের মনের অবস্থাটা? তোর কাছে এরকম ব্যবহার পেলে ও হঠাৎ হার্ট ফেল করতে পারে তা জানিস?

—ক্ষেপেছো মেজদি? হার্ট ফেল করা অতো সোজা নয়। করলে সেই দিনই করতে পারতো, যেদিন একটু মাথা ঘুরে পড়ে গিয়ে চিরদিনের মতো অকর্মণ্য হয়ে গেলো।

লীলা হতাশ ভাবে হাসির মুখের দিকে তাকায়, একী ওর পরিচিত হাসি? চিরদিনের আদুরে ছোট বোনটী?

—তুই না ওকে ভালবেসে বিয়ে করেছিলি?

হঠাৎ যেন ব্রহ্মাস্ত্র নিক্ষেপ করে লীলা।

—মনে আছে সেকথা? মেমারিটা তোমার ভালই বলতে হবে মেজদি।

—তোমার মতন পাষাণ তো সবাই নয়। সত্যি আমি ভেবে অবাক হয়ে যাচ্ছি তুই অমলকে ছেড়ে বিদেশে চলে যাবার কথা ভেবেছিস কি করে? একটা সুস্থ মাথা লোক এরকম কথা ভাবতে পারে?

এবার হাসি একটু গম্ভীর হয়ে বলে—আমিও ভেবে অবাক হয়ে যাচ্ছি মেজদি তোমাদের এতো বাড়াবাড়ি শোকের ঘটা দেখে! একটা সুস্থ মানুষকে চিরদিনের জন্যে একটা ধ্বংসস্তূপের সঙ্গে বেঁধে রেখে দেওয়াই কি ন্যায় ধর্মের নিদর্শন?

—থাক ধর্মের কথা আর তুলো না তুমি—লীলা আস্তে আস্তে নিজের হৃতশক্তি ফিরে পায়—ধর্মজ্ঞান থাকলে হিন্দুর মেয়ে হয়ে আজ এমন সৃষ্টিছাড়া তর্ক তুলতে পারতে না। যে দেশে—

—থাক মেজদি, বেহুলা লক্ষহীরার গল্প বড্ড সেকেলে হয়ে গেছে, নতুন কোনো নজীর থাকে তো বলো।

—নজীর দিতে আমার দায় পড়েছে। সোজাসুজি বলছি তোর কথাবার্তা শুনে ঘেন্না ধরে যাচ্ছে আমার। কিন্তু এতই বয়ে গেছিস লোকলজ্জাও কি নেই?

—আছে বলেই তো সময় থাকতে সাবধান হচ্ছি মেজদি। এরপর তোমাদের দরজায় হাত পেতে পেটের ভাত যোগাড় করতে হতো নাকি? তা'তে লজ্জা ছিল বৈকি।

—কিন্তু অফিস থেকে তো ওকে মাইনে দিচ্ছে শুনেছি।

ঠিকই শুনেছ। তবে পুরো নয় অর্ধেক, কিন্তু চিরদিন তো দেবে না?

লীলা স্তোক দেওয়ার ভঙ্গীতে বলে—বেশ বাপু তা'হলে তখনই না হয় করিস চাকরী।

—একটু ভুল করছো মেজদি। দুশো টাকার চাকরীটা চিরদিন ধরে অপেক্ষা করে থাকবে না আমার আশায়।

—কথায় তো চিরদিন ওস্তাদ—কিন্তু এই যে চাকরীর বড়াই করছিস এ কার দয়ায়? অমল যদি তোকে অত চেষ্টা করে মানুষ করে না তুলতো?

—তুলেছে নাকি? হাসি আর একবার হেসে ওঠে—মানুষ আর করলে কই? তোমরা তো সবাই বলছ অমানুষ।

—একশোবার বলবো। কিন্তু কথা হচ্ছে লেখাপড়া শেখানোর। বিয়ের সময় কি ছিলি? ভারী তো একটু ম্যাট্রিক পাশ, অমল না পড়ালে আজ তুই নিজের নামের পেছনে এম, এ, লিখতে পারতিস?

—এ তোমার বাজে যুক্তি মেজদি। তা'হলে তো বলতে পারো—যেহেতু ওর ভাত খেয়ে এই আট বছর ধরে জীবন ধারণ করেছি আমি, সেইহেতু ওর সেবাতেই এ জীবন নিয়োগ করা ছাড়া গতি নেই।

—নয়ই তো।

—তোমার সঙ্গে একমত হতে পারলাম না মেজদি। আমাকে 'আমি' না ভেবে একটা মানুষ ভাবলে দোষ কি? ভাগ্যের অভিশাপে একজন অনড় পঙ্গু হয়ে গেল বলে আর একটা সহজ সুস্থ সবল জীবন অনড় করে রেখে দিতে হবে? তার সমস্ত ভবিষ্যত মুছে দিতে হবে একটা কালির পোঁচড়ায়? মাথায় তুলে দিতে হবে মানুষের সমাজের দেওয়া অভিশাপ?

—তবে আর একটা বিয়ে করগে যা?

ঘৃণায় মুখ বিকৃত করে ওঠে লীলা।

কিন্তু আশ্চর্য হাসির হাসবার শক্তি। এতো বড় গালি খেয়েও হেসে ওঠে—তা' আর পাচ্ছি কই? অতোটা উন্নতি করে উঠতে পারছি কই? শুধু একটু সরে গিয়ে হাঁফ নিতে চাই মেজদি, ওর সান্নিধ্য ছেড়ে ওর আওতা ছেড়ে।

তা' ছাড়া—ভেবে দেখো—উপায় থাকতে হাত পা থাকতে একটা পঙ্গু মানুষের গলগ্রহ হয়ে থাকাই কি ভালো? এখনো ওর প্রত্যাশায় থাকতে হবে অন্নবস্ত্রের প্রয়োজনে—সেইটেই গৌরব?

—জানি না। এসব কুতর্কের উত্তর নেই আমার কাছে। তবে এও বলছি হাসি, অমলের দীর্ঘনিশ্বাস তোর ভবিষ্যত জীবন ছারখার করে দেবে।

—শাপ দিচ্ছো মেজদি।

—শাপ নয়, সত্যি কথাই বলছি। এখনো ভেবে দেখ হাসি।

নাঃ মেজদি, ভাবাভাবি সব শেষ করে ফেলেছি। ছ'মাস ধরে ভেবেছি। প্রতিদিন রাত্রি প্রত্যেকটী ঘণ্টা মিনিট ভাবছি। দেখলাম এ ছাড়া আর কিছু হয় না। ভালোবাসার খাতিরে বা নীতি ধর্মের দোহাই দিয়ে—কোন কিছুতেই মৃতের সঙ্গে জীবিতকে একসঙ্গে কবর দেওয়া চলে না।

লীলারও বাক্য হরে যায়।

অতএব চলে যাওয়াই ভালো। ওদিকে ঘন ঘন তাগাদা আসছে ট্রেন ফেল হবার আশঙ্কায়। অমলের সঙ্গে দেখা করবার মুখ নেই। হাসির কুকীর্তির গ্লানি যেন তার দিদিদেরও স্পর্শ করেছে।

—মেয়েমানুষকে চিনলাম—

গাড়ীতে উঠে প্রথম কথাটী উচ্চারণ করে লীলার বর।...আর আশ্চর্যের বিষয় লীলা থাকে চুপ করে। লীলার দাম্পত্য ইতিহাসে এরকম ঘটনা বোধ করি এই প্রথম। এতবড় অপমান সয়ে চুপ করে থাকা।

লীলা ঊষা মুখ দেখাতে পারেনি, কিন্তু হাসি দেখাতে গেল দিব্যি স্বচ্ছন্দে। যাবার সময় গেল বিদায় নিতে!

—আমি তা'হলে যাচ্ছি।

খুব স্বাভাবিক ভাবেই বললে হাসি।

—সাবধানে যেও—অমলও সহজভাবেই বলে—সব ঠিকঠাক গুছিয়ে নিয়েছো তো? বাইরে গিয়ে আবার মুস্কিলে না পড়তে হয়—

—নিয়েছি সব।

—তবে আর কি—তোমার ট্রেনের সময় হয়ে এলো বোধ হয়।

—এখনও ঘণ্টাখানেক দেরী আছে।

—তা' হোক কিছুটা আগে যাওয়াই ভালো।

মিনিট দুই নীরবে বসে থেকে উঠে দাঁড়ায় হাসি—তা'হলে চললাম?

—চললাম বলতে নেই বলতে হয় 'আসি'। বলেই হেসে উঠলো অমল। বোধকরি ছ'মাস পরে এই প্রথম।...ছ'মাসের মধ্যে একবারও এমন করে হেসে ফেলেনি অমল।

কেনই বা হাসবে? ভাগ্যের বিড়ম্বনায় যার অহরহ দেয়ালে মাথা খুঁড়ে মরতে ইচ্ছে হয় সে হাসবে কোন সুখে?

সুধু আজকের হাসিটা বোধকরি নিতান্ত ভাগ্যকে পরিহাস।

তবু হাসলো!

আশ্চর্য ঠিক আজকেই, যেদিন শ্রান্ত ক্লান্ত বেচারা হাসি পালিয়ে যাচ্ছে মৌন গম্ভীর অমলের সান্নিধ্য থেকে!

যাক আর কিছু বলবার নেই!

কীই বা থাকতে পারে? পথে বেরোবার সময় হিতৈষী আত্মীয়ের যেমন উৎকণ্ঠা প্রকাশ করা উচিৎ, তা করেছে বৈ কি অমল, ভদ্রতার ত্রুটিও কিছু করেনি। এমন কি 'চললাম' না বলে যে 'আসি' বলতে হয় এটুকুও বলতে ভোলেনি।

'তবে আর কি!' সত্যিই বটে তবে আর দেরী করে লাভ কি হাসির।

ঘর থেকে বেরিয়ে কেন কে জানে আর একবার পিছু ফিরে চাইলো হাসি, আর ঠিক সেই মুহূর্তে যেন পাথর হয়ে গেল।

কী অদ্ভুতভাবে তাকিয়ে আছে অমল।

ঘৃণা? ভয়? ধিক্কার? ব্যংগ? কি আছে ওর দৃষ্টিতে?

চোখের তারা দুটো অমন জ্বলছে কেন?

কিছুই নয় হয়তো, হাসির মনের ভ্রম মাত্র।

অক্ষম অনড় মানুষ অমনিই চেয়ে থাকে চলন্ত মানুষদের পানে। হয়তো ছমাস ধরেই ওই রকম চোখ নিয়ে তাকিয়ে আছে অমল।

তাড়াতাড়ি নীচে নেমে গেল হাসি, একঘণ্টা সময় থাকতেই বেরিয়ে পড়লো স্টেশনের উদ্দেশে।

কিন্তু সেই দৃষ্টি তাকে অনুসরণ করছে কেন?

এই তিন মাইল পথ ছায়ার মতো পিছু পিছু আসছে সেই চোখের দৃষ্টি?

হাসি কি দুর্বল হয়ে যাচ্ছে?

দিদিদের সংগে যে এতো জোরালো ভাষায় তর্ক করলো হাসি সেকি নিজের মনকে আশ্রয় দিতে? ওকালতি করতে নিজের পক্ষে? কিন্তু সে জোর আর খুঁজে পাচ্ছে না কেন? সেই দৃষ্টি! হাসির মর্মমূলে কেটে কেটে বসে যাচ্ছে সেই দৃষ্টি! অমলের সমস্ত সত্তা কি দুই চোখের দৃষ্টিতে এসে জড় হয়েছিল? তাই কিছুতেই ভুলতে পারছে না হাসি, মুছে ফেলতে পারছে না মন থেকে!

এ দৃষ্টি কী কোনদিনই মিলিয়ে যাবে না?

এমনি করে দৃষ্টির পাহারা দিয়ে চিরদিনের জন্যে হাসিকে বেঁধে রাখবে নাকি অমল? অহরহ সম্মুখ থেকে বিদ্ধ করতে থাকবে—থাকবে পিছন থেকে অনুসরণ করতে?

তার চেয়ে তীব্র তীক্ষ্ণ কটুভাষায় হাসিকে তিরস্কার করলো না কেন অমল? সুধু চেয়ে থাকলো কেন?

কিন্তু সে দৃষ্টি তো তিরস্কারের নয়?

তবে? তবে?

ঘৃণার নয়, ধিক্কারের নয়, বিদ্রূপের নয়, তবে কি?

না না, এতক্ষণে বুঝতে পারছে হাসি চিনতে পেরেছে সে দৃষ্টিকে।

সে দৃষ্টি ঔদার্যের—করুণার—কৃপার। শক্তিমানের চোখ যে দৃষ্টিতে তাকিয়ে থাকে অক্ষম দুর্বল মানুষের দিকে।

হাসির অক্ষমতাকে ক্ষমা করেছে অমল করুণা করে।

খাওয়া শোওয়া থেকে সুরু করে প্রত্যেকটী খুঁটিনাটি বিষয়ে যে অমল চেয়ে থাকতো হাসির করুণার মুখাপেক্ষী হয়ে।...হ্যাঁ করুণা ছাড়া আর কি? অসহায় দুর্বলকে আর কি করা যায় করুণা ছাড়া? আর আজ অমল কৃপাদৃষ্টিতে চাইল হাসির পানে?

কিন্তু হাসি এ অপমান সইবে কেন?...

কেন লাফিয়ে পড়বে না চলন্ত ট্রেন থেকে?...

# পেশা

ভবানী মুখোপাধ্যায়

টিনের ওপর আলকাতরা দিয়ে অসমান হস্তাক্ষরে লেখা আছে 'নেতাজী কেবিন'।

মফঃস্বলের শহর। আদালত, হাসপাতাল, বাজার সবই পাশাপাশি, তাই টিনের চেয়ার ও ভাঙা বেঞ্চিতে সমৃদ্ধ এই হোটেলটী চলে ভালো। সকালের দিকে অবশ্য তেমন ভীড় নেই, অল্প কয়েকজন চায়ের খদ্দের। আমার টেবলের অপর দিকে যে বেঁটে লোকটী বসেছিল, যেমন তার আকৃতি তেমনি তার পরিচ্ছদ। একবার তারদিকে চাইলে দ্বিতীয়বার সেদিকে তাকাতে প্রবৃত্তি হয়না। আপনমনে তাই ধোঁয়া-গন্ধওলা চাটুকু শেষ করছিলাম। সহসা সামনের লোকটী বলে উঠল, আমাদের কি বাবা, সরকারী চাকরী, আর দুটো বছর কাটলেই বাড়ীতে বসে পায়ের ওপর পা দিয়ে পেন্সন পাব। এইবার লক্ষ্য করলাম লোকটার কাঁধের ওপর একটা চামড়ার বেল্ট চাদরের মত ফেলা আছে, তার পেতলের চাপরাশে সরকারী হাসপাতালের নাম লেখা। ভদ্রতার খাতিরে প্রশ্ন করলাম, তুমি বুঝি হাসপাতালে কাজ কর?

চায়ে ভেজা গোঁফ বাঁ হাত দিয়ে মুছতে মুছতে বললে, হাসপাতালের জমাদার—তা জুতোসেলাই থেকে চন্ডীপাঠ সব কাজই নিজের হাতে করতে হয়। হুজুর বুঝি এ জেলায় নূতন এসেছেন?

মাথা নেড়ে বললাম, হ্যাঁ, একটা মামলার তদবির করতে এসেছি। এখানে তো শুনেছি একটা মেডিকেল স্কুল আছে, কতগুলি ছাত্র?

আছে দুচারটী—তবে এখন গরমের ছুটী, হুজুর বুঝি উকীল? তারপর একটু থেমে বললে, মফঃস্বলের স্কুল—হাসপাতাল, কী বা আছে?—কতকগুলি যন্ত্রপাতি, দুচারটে পাড়াগেঁয়ে ম্যালেরিয়া রোগী আর লাসঘর।

লাসঘর! মড়া রাখা হয় বুঝি? দেখতে দেয়? আমি কখনও লাসঘর দেখিনি।

আপনার কি আর ভালো লাগবে? লোকটী বিনয়ের ভংগীতেই বলে। এখানে তো আর বরফের ঘর নেই। এ্যাসিডে ভিজিয়ে রাখা হয়।

বললাম, লাস এগজামিন করতে কি দেরী হয়?

দেরীও হয়, তাছাড়া ছেলেদের কাটাকুটির জন্য দু একটী রাখতেও হয়।

অদ্ভুত কথা। বললাম, কখন আসব?

আজও আসতে পারেন, কিম্বা কাল নটার সময়। যা হুজুরের খুশী।

এইভাবে হাসপাতালের লাসঘরে ঢোকবার আমন্ত্রণ পেয়ে গেলাম। একরকম অতি সহজেই বলা চলে। লোকটীকে সন্তুষ্ট রাখবার জন্য হাতে আট আনা পয়সা দিয়ে দিলাম।

পরদিন লোকটীর নির্দেশমত সকাল নটা নাগাদ হাসপাতালের পাশে ছোট্ট একটি গুমটী ঘরে গিয়ে কড়া নাড়লাম। কোনো সাড়াশব্দ নেই। ভাবলাম হয়ত বাজারে গিয়েছে। কিন্তু এই সময় আমায় আসতে বলেছিল বলে কিছুক্ষণ ধৈর্য ধরে থেকে আবার কড়া নাড়লাম। খানিকক্ষণ পরে খটাং করে দরজা খুলে গেল। একটা পাল্লা অল্প ফাঁক করে কালকের দেখা সেই মুখটা বেরিয়ে এল।

লোকটীর চোখে বিস্ময়ের রেখা ফুটে উঠল। আমি বললাম, একটু তাড়াতাড়ি এসেছি বুঝি? নটা কিন্তু বেজে গেছে।

লোকটী মাথা নেড়ে বলল, না, না, তা নয় হুজুর, আমি ভেবেছিলাম আপনি রাত্রি নটায় আসবেন। যাক যখন এসে গেছেন—আর যখন হয় এলেই হল।

দরজাটি খুলে দিয়ে লোকটী সরে দাঁড়াল।

আমার পেছন থেকে সহসা কে যেন বলে উঠল, এই যে অনন্তচরণ।

আমি পেছন ফিরে দেখলাম খাকি পোশাক পরা একজন সম্ভ্রান্ত কর্মচারী।

জমাদার সসম্ভ্রমে বলল, নমস্কার হুজুর।

আমি বললাম, হাসপাতালের সিভিল সার্জন বুঝি।

মাথা নেড়ে অনন্তচরণ বলে, না, না, উনিই ত বড় দারোগাবাবু। আমাকে ভারী ভালবাসেন। বউ পালাবার পর অনেক খোঁজ খবর করেছেন। ভারী ভালো লোক।

দরজাটী ভালো করে বন্ধ করে দেয় অনন্তচরণ। দরজা বন্ধ করতে মনে হল ভাদ্রের সেই ভ্যাপসা সকাল যেন সহসা শীতল হয়ে গেল। ভেতরটা বেশ অন্ধকার আর ঠান্ডা।

অনন্তচরণ বলে, ভেতরে আসুন হুজুর। আপনার কি আর ভালো লাগবে?

আমি অন্ধকার গলিপথ ধরে অনন্তচরণের অনুসরণ করে চললাম। টবেতে দু'চারটে পাতা-বাহারে গাছ বসানো আছে, আলো আর হাওয়ার অভাবে বোধহয় তারা বেশী বাড়তে পারে নি। ভেতর থেকে বাইরের কোলাহল কিছুই কানে আসে না। আর একটু এগিয়ে যাওয়ার পর অনন্তচরণ আর একটা দরজা খুলল। দরজা খোলার আওয়াজটা ভেতর থেকে ফাঁকা আওয়াজের সুরে প্রতিধ্বনিত হল। মনে হল লোকজন কেউই এখানে থাকে না।

বললাম, তুমি এখানে একা থাকো নাকি? মনে মনে ভাবলাম কি বিশ্রী জায়গা!

অনন্তচরণ বলে, বউ চলে যাওয়ার পর একরকম একাই হুজুর। আর

কোথায় যাবো? এখানে তবু আলো আছে, পাখা আছে। সরকারী খরচে এতো আরাম তো আর কোথাও মিলবে না।

এই বলে এতো জোরে দরজাটী বন্ধ করল, মনে হল যেন, সেই প্রাচীন ঘরটী কেঁপে উঠল। ব'লে চলে, তবে অনেক হ্যাংগামা হুজুর, ঝাড়ুদারেরা পর্যন্ত ভেতরে আসতে চায় না, সবই আমায় করতে হয়। ওরা বলে, ভেতরে আসতে ভয় হয়। তারপর ধরুন লাসগুলো রয়েছে—সে আর এক বিপদ। তিন রকমের লাস। পুলিশের চালানী মুদ্দো, হাসপাতালের বেওয়ারিস মড়া আর ছুরী চালানোর জন্য লাস। সবই মনে করুন আপনাদের কৃপায় আমারই ঘাড়ে। এই কথা বলে অনন্তচরণ গম্ভীর ভাবে গোঁফে হাত বুলিয়ে নেয়। বলে, ছাত্র বেশী হলে তখন তো আর দু একটা লাসে মানায় না হুজুর। তখন এই শর্মার ওপর হুকুম হয় লাস জোগাড় করবার।

ওর ওপরেই একটা বড় ঘর। কাচের শো-কেশে, বড় বড় জারে নানাবিধ অদ্ভুত আকৃতির মাথা বা দেহের অন্যান্য অংশ ডোবানো আছে। সে এক বীভৎস দৃশ্য। সেদিকে হাত দেখিয়ে অনন্তচরণ বলে, কেউ কেউ এসব দেখতে ভালোবাসে, আবার অনেকে ভয় পায়। আমার কাছে ওসব ইট কাঠের সমান। হুজুর যদি দেখতে চান তো ভালো করেই দেখুন।

দেখছিলাম একটা অত্যন্ত বিশ্রী রকমের শিশুর জড়ীভূত দেহ আরকে ভাসছে। এমন সময় অনন্তচরণ বলে, লাস কি পাওয়া সোজা কথা—মনে করুন হাসপাতালে কেউ মরছে না, পুলিশের মুদ্দো নেই অথচ ছেলেদের জন্য লাস চাই। কোথায় পাই বলুন দেখি? সেই জন্যই ত আমার এত খাতির হুজুর। আমার মত মুদ্দো জোগাড় করতে কেউ পারবে না।

আমি সবিস্ময়ে তার মুখের দিকে তাকালাম, বললাম, তাই নাকি? কোথায় পাও?

অনেকেই আমাকে জানে আর ভালোবাসে কিনা। পথে ঘাটে যদি পড়ে থাকে তো খবর ঠিক এসে যায় হুজুর। তখন রাত্তিরে ঠেলা গাড়ী করে নিয়ে আসতে হয় আর কি। এসব জানাজানি হয়ে গেলে লোকে ভয় পায় কি-না।

তা তো বটেই।

যতসব চাষাভুষোর কাণ্ড তো। কেউ বোঝে না লাস যদি কাটা না হয় তবে কোথা থেকে ডাক্তারী শিখবে। আর মরা না কেটে কি জ্যান্ত রুগী লোকে কাটবে। এইখানেই তাদের শেষ করে দেবে।

আমার অত্যন্ত বিশ্রী লাগছিল। শুধু বললাম, হ্যাঁ।

লোকটি দোর গোড়ায় পথ বন্ধ করে দাঁড়িয়ে ছিল। ঘরের ভেতরেই তার দৃষ্টি।

একটু চিন্তাকুল থেকে বলল, জানেন বউ এই ঘরটায় থাকতে ভালোবাসত। এই ঘরটী ছিল ওর ভারী পছন্দ। এইগুলো দেখেই ওর অর্ধেক সময় কাটিয়ে

দিত। ছেলেরা যখন ছুটীতে থাকে তখনই ওর আরো ভালো লাগত। চারিদিকে বেশ ঠান্ডা ও চুপচাপ হয়ে যেতো।

আমি বললাম, এতই যদি ওর এসব ভালো লাগত তবে ছেড়ে ছুড়ে দিয়ে চলে গেল কেন?

উত্তর না দিয়ে অনন্তচরণ আর একটী ঘরে গিয়ে ঢুকল। আমি এগিয়ে যেতে মৃদু গলায় বললে, ছোটটার জন্যে মন কেমন করত কি-না।

সেটী আবার কে?

আমাদের ছোট খুকী। দশবছরেরটী হয়েছিল। এই সেদিন মারা গেল। মাঝে মাঝে মনে হয় ওর হাসি যেন শুনতে পাচ্ছি।

আমি বললাম, হয়ত তোমার মেয়েটী মারা যেতে তার মনে কষ্ট হয়েছিল তাই আর এখানে একলা থাকতে পারল না। সত্যি কথা বলতে কি আমি তো নিজে এখানে হাজার টাকা দিলেও থাকতে পারি না। এখানে যেন দম বন্ধ হয়ে আসে।

গোঁফটায় হাত বুলোতে বুলোতে অনন্তচরণ বলে, কে জানে, হবেও বা। তবে ছেলেরা যখন এখানে থাকে তখন এর অন্যরকম চেহারা। ডাক্তারেরা থাকেন, হট্টগোল, কত লোকজন আসে যায়। সে ভারী মজার। তখন এলে আর আপনার এরকম মনে হত না।

বারান্দায় বেরিয়ে কোমর থেকে আর এক গোছা চাবি বের করে আর একটী দরজা খোলে অনন্তচরণ। চারিদিকে চেয়ার টেবল ছড়িয়ে আছে। ঘরটী দারুণ অন্ধকার। দেয়ালে দুটো কঙ্কাল ঝুলছে। ঘরটীতে বেজায় দুর্গন্ধ। লাসকাটা টেবলের ওপর একটা কাটা পা পড়ে আছে। সহসা আমার পায়ের ওপর দিয়ে কি যেন চলে গেল।

আমি হাঁপিয়ে উঠলাম। বললাম, কি কান্ড, ওটা কি গেল?

কি বললেন হুজুর? ওঃ কি আশ্চয্যি, আজ ক'দিন ধরে ওটাকে দেখতে পারছিলাম না। ভাবলাম গেল কোথায়। ব্যাটা এখানেই আটকে পড়েছিল।

বিড়ালটা অদ্ভুত ধরনের। অত্যন্ত কৃশ। পেটটা একেবারে ঢুকে গেছে। সাদা রঙ, তাতে কালো ডোরা কাটা। এমনভাবে বেরোল মনে হলো অন্ধকারে থাকতেই যেন অভ্যস্ত হয়ে গেছে। বেশ লম্বা, সোজা চেহারা। মনে হল পা টিপে টিপে গুঁড়ি মেরে চলতে ও অভ্যস্ত। এ বাড়ীতে ঢোকার সময় আমিও এইভাবে এসেছিলাম। বেড়ালটার কান দুটো খাড়া। দেখলে মনে হবে যেন ভয় পেয়েছে বা ও কিছু শোনার জন্য উৎকর্ণ হয়ে আছে। বেড়ালের যদি বুদ্ধিভ্রংশ হওয়া সম্ভব হয়, তা হলে বলব যে বেড়ালটার তাই হয়েছে। ওর বৈচিত্রহীন চোখে যেন পাগলামীর ছাপ রয়েছে।

একটা কল্পিত বল নিয়ে যেন ও খেলছে। থাবাটা শূন্যে ছুঁড়ছে। ডান-দিকের থাবা দিয়ে বাঁদিকের টিকে ঘা দিচ্ছে। শূন্যে কাঠবেড়ালীর মত লাফাবার

চেষ্টা করছে। মনে হবে যেন শূন্যে চুপ করে ঝুলে আছে। তারপর সহসা সেই ঘরটীতে পাক দিয়ে ঘুরে বেড়াতে লাগলো। দেখে মনে হবে যেন খুব উত্তেজিত হয়েছে।

অনন্তচরণ বলল, আমাকে দেখে ও খুব উত্তেজিত হওয়ার ভাব দেখাচ্ছে। অথচ খুবই খুসী হয়েছে, তাই ওরকম করছে।

আমার কিন্তু মনে হল বেড়ালটী আমাদের উপস্থিতি সম্পর্কে সম্পূর্ণ উদাসীন। কি জানি কেন বেড়ালটীকে দেখে আমার সেই নিঃসঙ্গ শিশুটীর কথা মনে পড়ে গেল। এই মৃতদেহ আর বীভৎস দ্রব্যগুলির মধ্যেই তো তার দিন কাটত।

সহসা ফতুয়ার পকেট থেকে খুব মলিন ভাঁজকরা এক কাগজ বের করে আমার হাতে দিয়ে অনন্তচরণ বলে এই দেখুন তার চিঠি।

আঁকাবাঁকা হস্তাক্ষরে লেখা সেই চিঠি দেখলাম :

আমার এখানে থাকতে ভয় করে। খুকী এভাবে মারা যাওয়ার পর আর থাকতে পারিনা...আমি দুঃখীরামের সংগে চলে যাচ্ছি। ও নেশাখোর। হয়ত আমাকে ধরে মারবে...কিন্তু তবু আমি এখানে থাকব না। এখানে ভূত আছে।

আমি মুখ তুলে দেখি অনন্তচরণ লক্ষ্য করছে আমার দেহ। সহসা এভাবে ধরা পড়ে গিয়ে একটু অপ্রস্তুতের ভংগীতে সে গোঁফে হাত বুলোতে লাগল।

নীরবতা ভাঙার জন্যই বললাম, তোমার মেয়েটি কিসে মারা যায়?

একজন ছাত্র দেখতে পায় বারান্দায় ঘাড় গুঁজে পড়ে আছে। ঘাড় একদম ভেংগে গিছল। আর পাশে মাটীতে পড়ে টুকরো টুকরো হয়ে গিছল একটা ছোট্ট ফুলগাছের টব।

একটু থেমে অনন্তচরণ বলে, এই যে নূতন ওষুধ বেরিয়েছে, তাতে দুচার মাস মাল ঠিক থাকে। সে আরও বলে, ডাক্তারবাবু শিখিয়ে দিয়েছেন, লাশ পেলেই ওষুধটা দিয়ে দিই, সব ঠিক থাকে।

আমার মাথাটা কেমন যেন গুলিয়ে গিয়েছিল। বললাম, ঘাড়টা তা হলে কি করে ভাঙল?

কি জানি হুজুর, ডাক্তারেরা বলে, হয়ত যখন ঘুমুচ্ছিল তখন টবটী পড়েছিল। ঘাড়ে সামান্য আঁচড় ছাড়া তো আর কিছু দেখা গেল না।

আমি অনন্তচরণকে চিঠিটা ফেরৎ দিলাম।

পুনরায় টেবিলের দিকে তাকিয়ে বলে, এই যে নূতন দাওয়াই—হুজুর—এ এক অদ্ভুত জিনিষ।

ওষুধের কথা আমার জানা ছিল না। তবু কেন জানি না, এই কথায় আমি অভিভূত হয়ে পড়লাম। আমি বললাম, তোমার শ্বশুরবাড়ী কোথায়?

শ্বশুরবাড়ী শুনেছি বাংলা দেশে। তা ওদের আর বড় কেউ নেই। বারো বছর আগে কুড়ি গণ্ডা পণ দিয়ে ওকে এনেছিলাম।

আমরা ঘর থেকে বেরিয়ে এলাম। অনন্তচরণ দরজাটা বন্ধ করে দিল। তারপরে গা ঘসতে ঘসতে বেড়ালটাও বেরিয়ে এল।

অনন্তচরণ বলে, হুজুর এইবার লাসঘরটাই দেখতে বাকী। আর তো কিছু নেই এখানে। আপনার ভয় করবেনা তো? আমার দিকে কৌতূহলী দৃষ্টি নিয়ে তাকিয়ে থাকে ও।

বললাম, খুব খারাপ নাকি?

যার যেমন লাগে হুজুর। অনেক নূতন ছাত্র ওর ভেতর গিয়ে ভয় পেয়ে ছেড়ে দিয়েছে হুজুর। আমার অবশ্য অভ্যেস হয়ে গেছে। আপনি তো বলেছেন আপনার তেমন ভয়ডর নেই।

আমার মুখের দিকে আবার করুণার দৃষ্টিতে তাকায়। দম্ভ করেই বললাম, আমার অতশত নেই, যখন এসেছি সব কিছুই দেখব। অনন্তচরণ একগাল হেসে বলে, এই তো কথার মত কথা হুজুর। ঐ যে কথায় বলে মরদ কা বাত আর হাতি কা দাঁত। এই সিঁড়ি দিয়ে নামতে হবে হুজুর।

সিঁড়িগুলো বড়ো সোজা আর একধারে ধরবার রেলিং দেওয়া আছে। অনন্তচরণ আমার কাছে এসে দাঁড়িয়েছে। আমাদের সামনে দিয়ে বেড়ালটা তর তর করে নেমে গেল যেন কুয়াশার ভেতর ঢিল ছোঁড়া হল।

ভিতরটা ভীষণ অন্ধকার—ঘুলঘুলির ফাঁক দিয়ে একটু আলো আসছে। আমি বললাম, এখানে আলো কই?

অনন্তচরণ জিভ কেটে বলে, ঐ দেখুন, এমন ভুলো মন। খেয়ালই ছিলনা হুজুর। এই বলে সুইচ টিপে দেয়। অনন্তচরণ বলে, দুঃখীরামকে দেখার পর বউ কিছুতেই আর নীচেতে নামতে চাইত না হুজুর। কোনদিনই অবশ্য এই ঘর ওর ভালো লাগতনা। কিন্তু ইদানিং ও একদমই আসতনা। আমার মেয়েটা এই নিয়ে ওকে ঠাট্টা করত। ভারী আমুদে মেয়ে ছিল হুজুর।

লোহার সেই ঘোরানো সিঁড়িটা লোহাচুর আর ধুলো জমে লাল হয়ে গেছে। আমার পেছন থেকে অনন্তচরণ সাবধান করে দেয়: হুঁসিয়ার হুজুর, একটু অসাবধান হলেই পা পিছলে পড়ে যাবেন। 'পড়ে যাবেন' কথাটার ওপর একটা অস্বাভাবিক জোর দেয়। আমি আবার সচকিত হয়ে উঠলাম।

নীচে ধূসর প্রেতের মত সেই বিড়ালটা যেন আমাদের জন্য অপেক্ষা করছে। এতক্ষণে ওর স্ফূর্তি হয়েছে বলে মনে হয়। কোন হেতু না থাকলেও কেন জানিনা সহসা পূর্বজন্মের কথা আমার মনে হয়।

অনন্তচরণ বলে, এই কি কম হ্যাঙ্গাম হুজুর! এই আমার এক মহা ভাবনা। কোথা থেকে যে মুন্দো জোগাড় করি। একসময়ে ভারী টান পড়ে যায়। অথচ স্কুলের কাজ তো চলা চাই। ডাক্তারবাবু বলেন, এ হোল সমাজের মঙ্গলের কাজ—একাজ তো থামিয়ে রাখা চলে না। অথচ কোথা থেকে আসে বলুন।

যেন এই গুরুতর সমস্যায় অভিভূত হয়ে পড়ে সেই প্রায়ান্ধকার ঘরে চুপ করে দাঁড়িয়ে থাকে অনন্তচরণ।

আমি চারিদিকে তাকিয়ে দেখি এই ঘরটী অস্বাভাবিক রকমের বড়ো, প্রাচীনকালের জমিদার বাড়ীর মালখানার মত একটু মাটীর নীচে। আর ছাদ এত উঁচুতে যে সেইখানে ঝোলানো অল্প-শক্তির বৈদ্যুতিক আলো নীচ থেকে তারার মত ক্ষীণ দেখায়। ঘরটার ভিতর স্পষ্টভাবে কিছু দেখা যায় না।

দেওয়ালগুলির গায়ে সাদা বালি লাগানো, মেঝেটা লাল আর ভিতরটী বেশ ঠাণ্ডা। অনন্তচরণ পুনরায় তার পলাতক বউটীর কথা উত্থাপন করে। বলে, লাল সবুজ ঐ যে সিল্কের ফিতে উঠেছে আজকাল, বউএর ভারী পছন্দ ছিল, দাম কম ছিল বলে আমিও কোনদিন কিছু বলিনি। তবে আমরা গরীব-গুরোব মানুষ, ওসব আমাদের মানায় না। মাথায় ঐ রকম লাল ফিতে বা জরি দেওয়া ফিতে দিলে অবশ্য বউকে চমৎকার দেখাত। থাকগে ওসব কথা, আসুন, এইবার লাস দেখুন।

একধারে একটা লোহার চৌবাচ্চা, তারই ভেতর এ্যাসিডে মৃতদেহগুলো রয়েছে।

অনন্তচরণ বলে, দু চারদিন এইখানেই রেখে দিই ওদের। তারপর যেমন যেমন দরকার পড়ে ওপরে পাঠিয়ে দিই। ওর গলার আওয়াজ সহসা কেমন গাঢ় হয়ে আসে। অন্ধকারে আবছা আলোয় কিছু চট করে নজরে আসে না। অনন্তচরণের গলার আওয়াজে মনে হয় ও সহসা যেন উত্তেজিত হয়ে উঠেছে। বলে, এর ভেতরেই চারটে লাস রয়েছে হুজুর। একটা বাচ্চা আর তিনটে ধাড়ী। বেশ বোঝা যায় ওর গলার আওয়াজ ক্রমেই চড়ছে। একটা বাঁশের খুঁটি নিয়ে সেই ময়লা ঘোলা জল ও নাড়তে থাকে, মনে হয় যেন কোন পিশাচ পরমানন্দে খেলা করছে। এ্যাসিড-জলের ভেতর থেকে যুবক, বৃদ্ধ, তরুণী ও শিশুর দেহ পর্যায়ক্রমে ভেসে ওঠে।

বেশ পা টিপে আমার কাছে এসে সহসা অনন্তচরণ বলে, হুজুর, এরমধ্যে সবচেয়ে কাকে বেশী ভালবাসি জানেন? এই বলে আমার জবাবের অপেক্ষায় না থেকে সে পুনরায় সেইভাবে বাঁশের খোঁটাটা নাড়তে থাকে। বলে, কইরে, নটবর, একবার মুখখানা দেখাও বাপধন। এত লুকোচুরী কিসের বাবা। বেরিয়ে পড়, বেরিয়ে পড়। আ! এই যে? বাঁশের সেই খোঁটাটা সহসা ফেলে দিয়ে সেই মড়াটার চুলগুলি বাগিয়ে নিয়ে আমার দিকে তুলে ধরে দেখায়। কোনরূপ দ্বিধা নেই। অবলীলাক্রমে তার মাথাটা নিজের হাতের ওপর শুইয়ে দিয়ে মুখটা যাতে আমি ভালো করে দেখতে পারি তার ব্যবস্থা করে দেয়।

এরকম বীভৎস পৈশাচিক দৃশ্য আমি জীবনে কখনো দেখিনি। অনন্ত-চরণের মুখ-চোখ উজ্জ্বল হয়ে উঠেছে। সে যেন সহসা পুলকিত হয়ে ওঠে। আমার দিকে তাকিয়ে মাতালের মত ভংগী করে বলে, বেশ দেখতে না! চট

পড়ি রবীন্দ্রনাথের কবিতা : "ঘরেতে এলোনা সে তো, মনে তার নিত্য যাওয়া-আসা, পরনে ঢাকাই শাড়ী, কপালে সিঁদুর..."

আর ভাবি, তুমি কেমন আছো। সুখী হয়েছ নিশ্চয়ই। ঘর-সংসার, স্বামী, শিশু—

দিনের পর দিন কেটে গেল। যুদ্ধ থামল, এল পার্টিশন। সিভিল-সাপ্লাইয়ের চাকরি ছেড়ে আমি ভবানীপুরের একটা স্কুলে চাকরি নিয়েছি। বাবা মারা গেছেন—মাকে এনেছি নিজের কাছে। কেটুয়াখুটি রোডে আদি-গঙ্গার ধারে ছোট ছোট দুখানা ঘর ভাড়া নিয়েছি সস্তায়। আমার দিন-রাত্রি বাঁধা পড়ে গেছে। সকাল-সন্ধে টিউশন—দুপুরে স্কুল। বাড়ী ফিরলে আমার দিনযাত্রার মতো সামনে আদিগঙ্গার স্রোত—আমার ভবিষ্যতের মুখে প্রহরীর মতো দাঁড়িয়ে গঙ্গার ওপারে আলিপুর সেণ্ট্রাল জেলের লাল প্রাচীর।

মা কতবার বলেছেন, বিয়ে কর্।

আমি রাজী হইনি।

—না মা, ও-কথা আমায় আর বোলো না।

তারপর গতবছর মা-ও ছেড়ে গেলেন। মরবার আগের দিন হাসপাতালে আমার হাত ধরে বললেন—বাবা, চল্লিশ তো পেরিয়ে গেলি। এমন ভাবে বিবাগী হয়েই তুই কাটাবি? আমি চলে গেলে কে তোকে দেখবে, কে দুটি তোকে খেতে দেবে? আমাকে কথা দে, যত শীগ্গির হয় তুই বিয়ে করবি—নইলে মরেও আমি শান্তি পাব না।

মা-র চোখ দিয়ে জল পড়ছিল। এই শেষসময়ে মা-কে কষ্ট দিতে আমার ইচ্ছে করছিল না। মা-র চোখ মুছিয়ে দিয়ে আমি বললুম, তাই হবে, মা—বিয়ে আমি করব।

কিন্তু সেই শুভক্ষণটি যে আমার এত কাছে এসে পড়েছে সে কি আমি জানতুম?

খবরের কাগজের ওই জায়গাটাতে চোখ হঠাৎই পড়ল বলতে হবে। ও-সব খবর আমি পড়ি না। তবু কী করে ওখানেই আট্‌কে গেল দৃষ্টিটা। পূর্ব-কলকাতার কোন্ এক হোটেলে পাপ-ব্যবসা চালাবার অভিযোগে পুলিশ হোটেলের মালিক এবং সেই সঙ্গে তিনটি মেয়েকে গ্রেপ্তার করেছে। সেইখানেই দেখলুম একটি নাম। আর সেই সঙ্গে অদ্ভুত ধরনের পদবী—তোমার স্বামীর পদবী আমার মনে ছিল।

কাজ আছে বলে মামলার দিন ছুটি নিলুম স্কুল থেকে। এলুম কোর্টে।

ভেবেছিলুম এ অসম্ভব—এমন হতেই পারে না। এ শুধু অলস কৌতূহল ছাড়া কিছুই নয়। কিন্তু দেখলুম, তুমিই তো। তুমি ছাড়া আর কেউ হতেই পারে না। তোমার চেহারায় এখন অনেক বছর তার ছাপ ফেলে গেছে, তোমার কাঁচা সোনার মতো রঙ মলিন হয়ে গেছে। পারুলফুলের মতো মুখখানি থেকে

পাপড়ি ঝরে গেছে অনেকগুলো। চোখের কোণে কোণে কালি। সেই এলিয়ে দেওয়া মাজা-ছাপানো চুলের রাশ আর নেই—এখন তা ফাঁপানো, ঘাড় পর্যন্ত ছাঁটা। তোমার নখে রঙের চিহ্ন, তোমার ঠোঁটে রঙের আভাস। তবু তুমি—তুমিই।

চোখে ভুল দেখছি মনে করে চশমা খুলে ফেললুম। সব যেন ধোঁয়ায় ঢেকে গেল। বাইরে ছুটে এলুম। ঢুকে পড়লুম একটা চায়ের দোকানে—এক পেয়ালা অসম্ভব গরম চা নিয়ে বসে বসে ভাবতে লাগলুম তোমার কথা। বাইরে অশথের পাতা নিয়ে দুপুরের বাতাস ঘূর্ণির তালে নাচতে লাগল, একটা কাক ভাঙা গলায় ডেকে উঠতে লাগল থেকে থেকে।

প্রায় একঘণ্টা পরে চায়ের দোকানের বেয়ারা এসে বললে, কই বাবু, চা খেলেন না তো? ঠাণ্ডা হয়ে গেছে যে।

পয়সা দিয়ে আমি পথে নেমে এলুম। দুপুরের রোদ তখন আমার মাথার মধ্যেই জ্বলছে। আমার শরীরের ভিতর দিয়ে বয়ে চলেছে ঘূর্ণি-হাওয়া। জানি, পাকিস্তান হওয়ার পর সব অন্যরকম হয়েছে। চোখের সামনে এখন অনেক কিছুই তো দিনের পর দিন দেখছি যা কোনোদিন কল্পনাও করা যেত না।

কিন্তু তুমি—তুমিই। কেমন করে ভুলব সেই গায়ে-হলুদের রঙ, সেই নারকেল-বনের ছায়া, সেই বাতাবী-নেবুর গন্ধ?

আবার এলুম কোর্টে। তোমাদের মামলার দিন।

দলে দলে লোক হাজির হয়েছে আদালতে। বোধ হয় এসব মামলায় এম্‌নি করেই আসে ওরা। সহানুভূতির চাইতেও নগ্ন কৌতূহল আর নিষ্ঠুর ব্যঙ্গের ভিড়। তাদেরই মধ্যে নিজেকে লুকিয়ে আমি দাঁড়িয়ে রইলুম।

দু চোখের জল ছেড়ে দিয়ে তুমি জবানবন্দী দিলে।

পার্টিশনের পর স্বামী নিয়ে এসেছিল কলকাতায়। তারপর স্রোতের শ্যাওলা। এ-ঘাট থেকে ও-ঘাটে। দুটো বাচ্চা ক্যাম্পে কলেরায় মরে গেল। শেষকালে যদি কলোনির খড়ের ছাউনিতে মাথা গোঁজবার ঠাঁই হল তো পেটের খাওয়া জোটে না।

তোমার স্বামী সামান্যই লেখাপড়া জানত। দেশে অল্প-স্বল্প যা ছিল তাই নাড়াচাড়া করে খেত, বাকী সময় কাটাত বখামো করে। কলকাতায় এসে কিছু কাজ জোটাতে পারল না—কিন্তু শয়তানের দলে জুটে গেল ঠিক।

তারপর একদিন কালীঘাটে নিয়ে যাওয়ার নাম করে তোমাকে একখানা বড় নীলরঙের মোটরে তুলে দিলে। সেইদিন তুমি দেখলে তোমার পায়ের তলা থেকে মাটি সরে গেছে—মাথার উপর থেকে মুছে গেছে আকাশ।

পাতালের সিঁড়ির নিয়ম আছে। এক ধাপে পা দিয়েই আর পরিত্রাণ নেই। একটু একটু করে একেবারেই তলায় নামিয়ে নেবে। আলো আর মাটির জীবন

থেকে বিদায় নিলে তুমি। দু বার আত্মহত্যার চেষ্টা করেও পারোনি—ভাগ্যকেই মেনে নিলে শেষ পর্যন্ত।

আর স্বামী? যাদবপুরের ওদিকে কোথায় একটা ডাকাতির মামলায় জড়িয়ে তিন বছর জেল খাটছে।

সব খুলে বলেছিলে—একটা কথাও গোপন করোনি। আদালত থমথম করতে লাগল। যে চোখগুলোতে নগ্ন নিষ্ঠুর কৌতুক আর কৌতূহল ধক্‌ধক্‌ করে জ্বলছিল, কখন নিভে গেল সে-সব। আমার আশেপাশেই কয়েকটা দীর্ঘশ্বাসের শব্দ পেলুম।

হাকিমও কিছুক্ষণ চুপ করে রইলেন। কী আর বলবার ছিল?

আইনের মুখ চেয়ে শাস্তি দিলেন, টিল দি রাইজিং অব্‌ দি কোর্ট। ভদ্রভাবে ভবিষ্যতে থাকবার মুচ্‌লেকা।

ছাইয়ের মতো মুখ নিয়ে তুমি বেরিয়ে এলে। পথের ভিড়ের মধ্যে চকিতে দেখতে পেলে আমাকে। ভয়ানক ভাবে চমকে উঠলে একবার, তারপর মনে করলে আমি নিতান্তই একজন পথ-চল্‌তি লোক—তোমাকে দেখেও চিনতে পারিনি। আর আমিও তৎক্ষণাৎ তোমার সামনে থেকে সরে এলুম। কিন্তু তখুনি বুঝতে পারলুম কী আমাকে করতে হবে।

তারপর কাল সারা রাত আমি ভেবেছি। সমস্ত রাত নিজের সঙ্গে আমার লড়াই চলেছে। তাকিয়ে দেখেছি, বুকের ভিতরে যে জায়গাটা পুড়ে অঙ্গার হয়ে গিয়েছিল, সেটা এখন একটুকরো হীরের মতো জ্বলছে। যা আগুন ছিল, তা আলো হয়ে উঠেছে। সে আলোয় জ্বালা নেই—জ্যোতি হয়ে আমার বুকখানাকে উদ্ভাসিত করে রেখেছে।

আমি তোমাকে ভালবেসেছিলুম।

দুপুরে আবার গেলুম কোর্টে। অনেক চেষ্টায় তোমাদের মামলার উকিলকে খুঁজে পেলুম। আরো অনেক চেষ্টায় পেলুম তোমার ঠিকানা। আমি স্কুল-মাষ্টার বলেই ঠিকানাটা দিলেন—নইলে কিছুতেই দিতেন না।

আমি ঠিক করেই নিয়েছি। জীবনে একবার শুভক্ষণকে আমি হারিয়েছিলুম, সেদিন আমার কোনো হাত ছিল না। আজ সেই শুভলগ্ন আবার এসে পড়েছে। এবার আর ভাগ্যের উপর বরাত দেব না—এই শুভ মুহূর্তটিকে নিজের জোরেই আমি জয় করে নেব। মা-র কাছে দেওয়া প্রতিশ্রুতি পালন করব আমি।

তোমার স্বামী? আমি জানি, সে কেউ নয়। তোমার আমার মাঝখানে সে হঠাৎ এসে পড়েছিল—আসবার কোনো প্রয়োজন ছিল না তার। আর এতদিন ধরে সে কী দিয়েছে তোমাকে? দিয়েছে দুঃখ, দিয়েছে অকথ্য অপমান। দুটি বীরের বাহু বাড়িয়ে তোমাকে রক্ষা করা দূরে থাক—নিজের হাতে অন্ধকারের পথে তোমাকে ঠেলে দিয়েছে।

তোমাকে আমি উদ্ধার করব। আইন আমাকে সাহায্য করবে।

আর সময় নেই। আর আমার দেরি করা চলবে না। একজন হোটেলের মালিক জেল খাটছে, কিন্তু তার মতো আরো অনেকের তো অভাব নেই। এক্ষুনি আমাকে তৈরি হতে হবে। তাদের কেউ তোমার জীবনে এসে পড়বার আগেই।

আমি জানি, কেটুয়াখুটি রোডের এই টিনের ঘরেই তোমার আসল জায়গা। আমার মনে পড়ছে সেই গায়েহলুদের রঙ—সেই নেবুফুলের গন্ধ। চিঠি লিখতে লিখতে চোখ তুলে দেখছি আদিগঙ্গার জলে দুধবরণ জ্যোৎস্না ঢেউ খেলছে, জেলখানার প্রাচীরটা চাঁদের আলোয় আবছা হয়ে গেছে। এখন আর কোনো বাধাই নেই।

কাল সন্ধ্যায় আমি তোমাকে আনতে যাব। তুমি আসবে আমি জানি। এমন শুভক্ষণকে তুমিও মিথ্যে হতে দেবেনা।

লণ্ঠনের তেল ফুরিয়েছে—একটু পরেই নিভে যাবে। তা যাক। বাইরে চাঁদ উঠেছে। আর সেই হীরেটা ধক ধক করে জ্বলছে আমার বুকের ভিতর।

# অধর মাঝি

সুশীল জানা

খুদে গাঁউলি অফিসারের দল তল্পি গুটিয়ে চলে গেল ওপারে। মোটরে উঠে হাঁফ ছেড়ে যেন বাঁচল। একজন মনের কথা আর চেপে রাখতে না পেরেই বলে উঠল, "বাপ্‌স্‌, আচ্ছা এক জংলী দেশ। এই শুখা—এই বান।"

মোটরটা স্টার্ট দিল গর্জন করে—তারপর ধোঁয়া উড়িয়ে চলে গেল মহকুমা শহরমুখো। কয়েক মুহূর্তের কৃত্রিম শব্দতরঙ্গটা একটা অনাবশ্যক ব্যাপারের মত বৃষ্টিভেজা পুবালী হাওয়ার দমকায় মিলিয়ে গেল আস্তে আস্তে। তারপর ঘোর হয়ে এল আবার এখানকার সেই আদ্যিকালের প্রকৃতি—নির্মম সত্যের মত, অন্ধ ভাগ্যের মত। যতদূর চোখ যায়—আকাশ মাঠ-প্রান্তর নদী-নালা জুড়ে সেই প্রকৃতি—গভীর আর নিথর। আর খেয়া নৌকোর ওপরে দাঁড়িয়ে রইল একটা বলিষ্ঠ কাঠামোর বুড়ো লোক—সঙ্গীহীন, চিন্তামগ্ন, পরিত্যক্ত। সে অধর মাঝি।

"তোর শালা—যা যা যা যা।" হালে একটা ঝাঁকি দিয়ে অধর মাঝি খিস্তি করে উঠল অনড় নৌকোটাকে। ফিরে চলল ওপারে। নৌকো কিছুটা উজিয়ে গিয়ে ছেড়ে দিলে ঢল-নামা স্রোতের মুখে—নৌকোর মাথাটা শুধু একটু তেরছা করে রাখল ওপার-মুখো। জলের দিকে একবার তাকিয়েই মুখ ঘুরিয়ে নিলে। কি বিশ্রী থক্‌থকে গেরুয়া রং—গা ঘিন ঘিন করে। এ যেন ধাতে সয় না পলি-মাটির দেশে। এ রং মেলে না তার স্নিগ্ধ মাটির সঙ্গে, এ রং মেলে না তার শান্ত সবুজশ্রীর সঙ্গে। এ কোন পাহাড় ধোয়া ঢল নেমেছে দুকূল ছাপিয়ে। ওর সঙ্গে মেশা অধর মাঝির ঘৃণা আর শঙ্কা।

এ পারের খেয়াঘাটের কাছে এসে একটা সরু খালের মধ্যে নৌকোটা ঢুকিয়ে দিয়ে নোঙর ফেললে অধর মাঝি। তারপর নালা খানা ডিঙিয়ে, জলা ভেঙে ভেঙে ফিরে চলল সে অনেক দূরের গ্রামে।

আকাশ অন্ধকার। বৃষ্টি সমানে পড়ছেই। নদীচরের জলা জংলা দেশ! যতদূর চোখ যায়—শুধু ধানবন আর ধানবন। উঁচু গাছপালার চিহ্ন পর্যন্ত নেই। সে অনেক দূরে দূরে গ্রামের কাছে দেখা যায় শুধু কয়েকটা বাবলা গাছের মাথা। অঝোর বৃষ্টির ধারায় তাও ঝাপসা হয়ে গেছে।

বিকেল হতে না হতেই যেন সন্ধ্যে। কাছের লোকই আবছা। অধর নিজের ঘরের উঠোনে এসে দাঁড়াতেই রামদাসের মেয়ে বললে, "কে?"

অধর বললে, "আমি বৌমা।"

মেয়েটা লজ্জায় জিভ কেটে মাথায় ঘোমটা তুলে ওই জলের মধ্যে দিয়েই অধরের পাশ দিয়ে সুড়ুৎ করে ছুটে পালাল। যতই চেনাশোনা পড়শীর মেয়ে হোক, সামনে যে হবু শ্বশুর! কুসুম লজ্জায় মরে গেল।

তার পড়ি-মরি করে ছোটা দেখে অধর সস্নেহে বললে, "আস্তে বৌমা— আস্তে যাও। পড়ে যাবে।"

মেয়েটা ততক্ষণে এক ছুটে ঘর।

মেয়ের মুখে খবর পেয়ে খানিক বাদে তামাক খেতে খেতে তার বাপ এসে হাজির। চাষ-আবাদের কাজ শেষ রামদাসের, মাঠে ধানগাছগুলো বেড়ে উঠছে ধীরে ধীরে। চাষীর ঘরে অনন্ত আশা আর কয়েক দিনের বিশ্রাম। সেই আশা আর বিশ্রামের আমেজ রামদাসের চোখে মুখে। রামদাস হেসে হেসে বললে, "বেয়াই, চলে এলে যে! বর্ষা-বাদলার দিনে বেয়ানের কথা মনে পড়ে গেল বুঝি।"

হবু সম্পর্ক ধরে ডাকাডাকি ঠাট্টা মস্করা ওদের মধ্যে চলছে বহুদিন ধরে।

কিন্তু অধর মাঝির মুখ আজ নোংরা আকাশের মত। সেখানে ঠাট্টা মস্করা আজ আর বেরুল না। থম্‌থমে গলায় বললে, "না বেয়াই, খেয়া বন্দ। গাঙে রাঙা জল দেখা দিয়েছে। জল বাড়ছে শাঁ শাঁ করে। তার ওপরে এই পুবালী হাওয়ার দম্‌কা আর শেষ বর্ষার এই অঝোর ধারা। গতিক মোর ভাল লাগছে না বেয়াই। তাই চলে এলাম।"

রামদাসের আমেজ ভাঙার নয়—বহু পরিশ্রম, বহু কষ্টের শেষে একটা আশা ও স্বপ্ন জমাট বেঁধে আছে তার চোখে মুখে। সে মুখ স্বপ্নাতুর চাষীর মুখ।

রামদাস বললে, "ওসব অলক্ষুণে কথা আর ভেব না ভাই। ভালয় ভালয় কটা মাস কেটে যেতে দাও। মাঠের লক্ষ্মী ঘরে এলে আমার ঘরের লক্ষ্মীটিকে তোমার ঘরে হাজির করে দিই এই অঘ্রাণে। তারপর আমি নিশ্চিন্তি।"

"সে কি আমিও চাই না বেয়াই।" অধর মাঝি বললে, "কিন্তু গাঙের গতিক ভাল নয়—এ তোমাকে আমি বলে দিলাম। আমি গাঙের মানুষ—গাঙকে চিনি বেয়াই।"

রামদাস ওর ভয়কে আমল দিলে না। বললে, "যতো হোক না—শুখার গাঙ বেয়াই। অত বড় বাঁধ আছে—ডাকুক না কত বান ডাকবে।"

"কিন্তু গাঙ যে ঢিপি হে—চড়ায় চড়ায় বুক চিতিয়ে আছে। জল টানবে কোথা দিয়ে?" অধরের চোখে মুখে কথায় মরা নদীর তিক্ত অভিজ্ঞতা—একটা অনাগত ভয়।

কিন্তু তবু স্বপ্ন বুনে চলে রামদাস, চাষীর স্বপ্ন।...মাঠে ধানগাছগুলি বাড়ছে,—হিল হিল—খিল খিল করছে উদ্ভিন্নযৌবনা এক পাল কিশোরীর মত। রামদাস বললে, "বেটি মোর পা তুলে বসে আছে তোমার ঘরে আসবার জন্যে।

তুমি পড়ে থাক খেয়া ঘাটে মাসের মধ্যে তিরিশ দিন।—তুমি তো জান না, দিনের মধ্যে কতবার যে ছুটে ছুটে আসছে তোমার ঘরে।"

এমন সময় উঠোনে এসে দাঁড়াল অধর মাঝির বড় ছেলে গগন—রামদাসের হবু জামাই। কাদা মেখে ভূত—ফিরে এল মাঠ থেকে। কোঁড়া জোয়ান ছোকরা, মাথায় বাবরি ছাঁটা চুল। বাপের মত লম্বা চওড়া চেহারা—চওড়া কপাল, চওড়া চিবুক। চেহারার মধ্যে যেন একটা কঠোর প্রতিজ্ঞা স্থির হয়ে আছে। গগন দাওয়ায় উঠে বসল।

রামদাস জিজ্ঞেস করলে, "আর কত বাকী তোমার আবাদ শেষ হতে গো?"

"আজ শেষ করে এলাম।" গগন বললে।

"বাস্।" হবু জামাইয়ের জন্য মস্ত বড় একটা দুর্ভাবনা যেন ঘুচে গেল রামদাসের। বললে, "ভাল ধান হবে এবার। আজ দেখি তোমার টিকেবাড়ির পাঁচ কাঠায় ধানগাছ এরি মধ্যে হাব্‌সে উঠেছে। ওখানে কোন না পাবে দু'মণ। তারপর জলার মাঠ থেকে কুড়িয়ে বাড়িয়ে বিশ মণ। তারপর বৌমারির মাঠে সাত আট মণ।"

ধান ধান ধান।...

রামদাস উছলে পড়ে শতধারে। প্রায় পঞ্চাশ ষাট মণের একটা হিসেব খাড়া করে আঙুলে টুস্‌কি দিয়ে বললে, "বাস, আর কি চাই বেয়াই?"

"না, আর কি চাই।" অধর মাঝি কোথায় হারিয়ে গেল অনাগত সেই সোনার ধানের স্বপ্নের মধ্যে। বললে, "ওরা সুখে থাক—মা লক্ষ্মী আমার ঘরে আসুক, সুখে ঘরকন্না করুক। ছেলেপুলে হোক—বংশ বাড়ুক। আর কি চাই!"

কথায় কথায় অধর মাঝি ভুলে যায় যেন নদীর সে সর্বনাশী চেহারার কথা—ভুলে যায় সে বিশ্রী রাঙা জলের কথা। গল্পগুজব করে সন্ধ্যের পরে রামদাস চলে গেল। যাওয়ার সময় তার আশা আর স্বপ্নগুলো যেন চাপিয়ে দিয়ে গেল অধর মাঝির ওপরে। ছোট্ট একটু কুঁড়ে ঘরের কোণে, কিছুটা ভাবনামুক্ত উষ্ণ আশ্রয়ে সেইগুলো উচ্ছ্বসিত হয়ে ওঠে। বিছানায় রাতের অন্ধকারে তার দৃঢ় বলিষ্ঠ দেহের কাছে ঘন হয়ে আসে দ্বিতীয় পক্ষের বৌ সুমতি, কর্কশ হাতটায় ছোঁয়া লাগে দ্বিতীয় পক্ষের যমজ দুই সন্তান কালা আর ভোলার নরম মসৃণ গা, মনে ঘুর-ঘুর করে প্রথম পক্ষের বড় ছেলে গগনের কথা—আর একটি লজ্জাচকিত কিশোরীর কথা। এই সামান্য লোকটার মন বলে, আর কি চাই—আর কি চাই!...

রাত করে বৃষ্টিটা যেন আরও জোরে নামল। সঙ্গে তেমনি পুবের হাওয়া। চালা থেকে গড়িয়ে পড়ছে অশ্রান্ত ধারায় জলের কল কল শব্দ। এ ঘনঘোর বর্ষায় আর কিছু শোনা যায় না—আর কিছু দেখা যায় না। এর মধ্যে নদীচরের ছোট্ট গ্রামটুকু ঘুমে ঘোর।

হঠাৎ সেই ঘুমন্ত অন্ধকারে চাষীদের গোয়ালে গোয়ালে গোরুর ডাক শোনা যায়—খোঁয়াড়ে ছাগল ভেড়ার আর্তনাদ। ধড়মড় করে ঘুম থেকে উঠে বসল অধর মাঝি। কানে এসে লাগে অশ্রান্ত জলধারার শব্দ। বাইরে বেরিয়ে এল। উঠোন ভেসে তখন জল ছুঁই-ছুঁই করছে দাওয়ায়। বুকটা ছ্যাঁৎ করে উঠল। ডাক পাড়ল গগনকে।

গগন ঘুম চোখে বলল, "কি!"

অধর মাঝি বললে, "উঠোন জলে ভরে গেছে। আলো জেবলে দেখ দিকি—কিসের জল। বিষ্টির জল কি-না"—

গগন আলো জবালল। ঝুঁকে দেখল। বললে, "বুঝতে পারছি না।"

অধর এক আঁজলা জল তুলে নিলে চোখের সামনে। হাত কেঁপে উঠল তার। বলে উঠল, "এ যে সেই রাক্ষসী রাঙা জল রে!"—

"বান!"

"গোরুবাছুরগুলো ভয় পেয়ে ডাকছে, খুলে দে—খুলে দে আগে। ওরে ডাক পাড় সবাইকে। বাঁধ ভেঙে গেছে। হেই মা গঙ্গা!"—

গগন ভয় পেয়ে যায় হঠাৎ। উঠোনে দাঁড়িয়ে চেঁচাতে থাকে প্রাণপণে পড়শীদের নাম ধরে।

দশ পনের ঘর প্রজার ছোট একটা গাঁ—অতর্কিত একটা আর্তনাদের মাঝখানে অন্ধকারে জেগে উঠল মানুষগুলো। গোরু ছাগলের ডাক, কাচ্চা-বাচ্চার ঘুমভাঙা কান্না—আর জোয়ান মানুষের ঘুমভাঙা ভয়-পাওয়া হাঁকডাক আদিম বৃষ্টিভেজা অন্ধকারটাকে যেন এক মুহূর্তে একটা ভয়াবহ নরক করে তোলে। তারপর আর্তনাদের মহাপিণ্ডটা কোথায় মিলিয়ে যায় দিগন্তবিসারী হা-হা করা জলার মধ্যে।

গগন কোমরের কাপড় কষে উঠোনে নামতে যাচ্ছিল—অধর মাঝি তার হাত চেপে ধরলে, "কোথায় যাবি?"

"চল পালাই।"

"এই জলে? মরবি!" একজন পুরোনো অভিজ্ঞ মাঝির সতর্কতা অধরের চোখে। বললে, "এই জল ভেঙে—এই অন্ধকারে কোথায় ছুটে পালাবি তুই? পেছনে রাক্ষসী, এর মধ্যে যে ছুটবে—সেই মরবে।"

"তবে?"

সুমতি গা ঘেঁষে দাঁড়িয়েছে স্বামীর—চোখে অসহায়তা। যমজ দুটো ছেলেকে চেপে ধরেছে বুকে। বছর তিনেক বয়স হবে বাচ্চা দুটোর—ভয়ে আঁকড়ে ধরে আছে মাকে। অধর একজনকে তুলে দিলে গগনের কাঁধে—নিজে তুলে নিলে আর একজনকে। সুমতির হাত ধরে বললে, "উঠোনে নেমে দাঁড়া সবাই চালা ধরে। ঘরের দেয়াল ধসে পড়ে চালা এখুনি বসে যাবে।"

উঠোনে নামল সবাই। জল তখন হাঁটুর ওপরে। চালা ধরে দাঁড়াল ওরা

অধরের কথা মত। চালাটা কড় কড় করছে। জল বাড়ছে একটু একটু করে হাঁটুর ওপরে। স্রোতের বেগ দ্রুত।

সেই জল ভেঙে ভেঙে অন্ধকারে এসে দাঁড়াল রামদাসের বেটি।

অধর বললে, "কে!"

মেয়েটা হাউ মাউ করে কেঁদে উঠল, "বাবা জলে ঝাঁপিয়ে পড়ে চলে গেল কোথায়—দেখতে পেলাম না! আমি দেখতে পেলাম না!"

"মরেছে!" অধর বলে উঠল অস্ফুট কণ্ঠে, "দাঁড়িয়ে থাক মোর পাশে, চালা ধরে থাক।"

দেখতে দেখতে মাটির দেয়াল ধসে পড়ল চারদিক থেকে—চালাটা বসে গেল জলের ওপরে।

অধর সতর্ক গলায় বললে, "এবার উঠে পড় সবাই চালার ওপরে। একদিকে সবাই চেপে বসিসনি—ছড়িয়ে বস চারদিকে।"

কালা আর ভোলাকে বসিয়ে দিলে তার মায়ের দুপাশে। বললে, "কপাল তোদের! শক্ত করে চেপে ধরে বসে থাক।"

সকলকে বসিয়ে দিয়ে অধর উঠল এক পাশে। উঠে বসে বললে, "চালা এমনি বসে থাকলে রইলম এই চরে—না হলে কোথায় যেয়ে মরব জানি না। হে মা গঙ্গা!"

চারিদিকের অথৈ অন্ধকারে আর কিছু দেখা যায় না। আর্তনাদের সেই মহাপিণ্ডটা যেন ছিন্ন-বিচ্ছিন্ন হয়ে ছড়িয়ে পড়েছে কোথায়। অনেক দূর থেকে হাওয়ায় ভেসে ভেসে আসে দু' একটা ডাক—এক-আধটুকু আর্তনাদ। মৃত্যু কণ্টকিত এ অন্ধকারকে আরও ভয়াবহ করে তোলে। তারই মধ্যে রামদাসের স্বপ্ন বিছানো ধানক্ষেতের ওপর দিয়ে বয়ে যায় উচ্ছ্বসিত রাঙা জলের সর্বনাশ।

বর্ষার ঠাণ্ডায় আর ভয়ে ঠক্ ঠক্ করে কাঁপছে কালা আর ভোলা, কাঁপছে সুমতি আর কুসুম।

অধর মাঝি আবার হুঁশিয়ারী দিলে, "চালা খবর্দার ছাড়বি না। ভয় নাই। চেপে বসে থাক।"

গগন বলে উঠল, "চালা যেন নড়ছে বাবা!"

অধর বুঝতে পেরেছে আগেই। বুকটা তার আগেই ধক্ করে কেঁপে উঠেছে। মুখে কোন কথা এল না। বোবার মত শুধু সে চেয়ে রইল অন্ধকারে সীমাহীন—অন্তহীন জলরাশির দিকে। এ চালা এবার ভাসবে দুর্ভাগ্যের কোন দুর্জ্ঞেয় পথে কে জানে।

গগন ভয় পেয়ে আবার বলে উঠল, "চালা ভেসে উঠেছে বাবা!"

অধর মাঝি শুধু দীর্ঘনিঃশ্বাস ফেলে বললে, "চল বাপ এবার কপাল নিয়ে। রইল পড়ে এ ভিটা—রইল পড়ে এ চর।"

সুমতি চালায় মাথা ঠুকে ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদতে লাগল।

"চুপ কর বৌ—চুপ কর।" অধরের গলায় সান্ত্বনা, "মাঝির বৌয়ের এখন সাহস চাই।"

ভয়ে চোখ মেলে চেয়ে আছে রামদাসের বেটি, চেয়ে আছে কালা আর ভোলা। খরবেগ স্রোতধারায় চালাটা ভেসে চলেছে কোন নিরুদ্দিষ্ট অন্ধকারে। কোথাও এতটুকু সাড়াশব্দ নেই, মেঘলা আকাশে চিহ্ন নেই একটি তারারও।

গগন বললে, "কোথায় কোন দিকে যাচ্ছি বলত? বুঝতে পারছি না কিছু যে।"

অধর বললে, "দক্ষিণে—বাহার গাঙ।"

"হায় কপাল! সে যে সাগর!" গলা কেঁপে উঠল গগনের।

"কে জানে কপাল কোন দিকে নিয়ে যায় বাপ!" অধর বলল, "তবে চালা এখনও যাচ্ছে গাঙের ধারে ধারে চরের ওপর দিয়ে—গাঙের টানে এখনও পড়েনি।"

"কি করে বুঝলে?"

"এই গাঙের জল ঘেঁটে বুড়া হয়ে গেলাম বাপ। গাঙের আসল টানায় পড়লে চালা আরও জোরে ছুটত।"

তাই বটে। চালাটা চলেছে এঁকেবেঁকে—ঘুরে ঘুরে। চরের ওপরে উচ্ছ্বসিত জলস্রোত পাক খাচ্ছে—ঢেউ তুলছে, বাঁক নিচ্ছে। নদীর এ একটানা খরস্রোত নয়। তবু নদী যে কত দূরে আছে—তাই বা কে জানে! শুধু চালার ওপর থেকে এ কটি প্রাণী চেয়ে আছে অগাধ অন্ধকারে। সব কথা—সব প্রশ্ন আস্তে আস্তে থেমে এল ওদের। দুর্জ্ঞেয় ভাগ্য আর দুরন্ত প্রকৃতির কাছে আত্মসমর্পণ করে জড়ের মত বসে রইল ওরা।

প্রথমে গেল ভোলা। চালা থেকে খসে পড়ে গেল জলে। সামান্য এক পলকের একটু আর্তনাদ। তারপর সব চুপ।

গগন চেঁচিয়ে উঠল, "বাবা, ভোলা পড়ে গেল যে!"

"খবরদার, চালা থেকে নামবি না।" অধর ঠাণ্ডা গলায় হুঁসিয়ারী দিলে, "কি করবি তুই, ওর কপাল।"

সুমতি ফুঁপিয়ে উঠল।

কালা চেয়ে আছে। একটু শব্দ নেই বাচ্চাটার মুখে। শুধু বিস্ফারিত দুটো চোখ—মাছের চোখের মত। ভেতরে ভেতরে ও যেন মরে শেষ হয়ে গেছে। কচি মুঠো দুটোতে চেপে আছে চালার খড়—সে দুটো কালিয়ে শক্ত হয়ে গেছে অনেকক্ষণ। কখন আস্তে আস্তে খড় সরে এল তারও মুঠো থেকে। ঠাণ্ডায় শক্ত হয়ে গেছে সারা দেহ। নেমে গেল—সর সর করে সেও নেমে গেল চালা থেকে।

গগন চেঁচিয়ে উঠল আবার, "বাবা, কালা পড়ে গেল!"

"থাক। ওর কপাল বাপ্!"

সুমতি মাথা ঠুকে পড়ল চালায়। সামান্য একটা ফোঁপানীর শব্দও শোনা গেল না তার।

চালাটা চলেছে।...

কচি কচি চারটে হাতে কালা আর ভোলা আজ সন্ধ্যে বেলায় তাকে জড়িয়ে ধরে কি বলতে চেয়েছিল যেন...কিসের কি কথা! নাঃ, কিছু মনে পড়ছে না অধর মাঝির। সতর্ক দৃষ্টি মেলে চেয়ে আছে শুধু সে সামনের অন্ধকারে। একটা ঢিপি নেই—একটা বড় গাছ নেই, শুধু অঢেল অনির্দিষ্ট অন্ধকারের স্রোত। মাঝে মাঝে কখনও বা এক আধটা কাঠির মত বাবলা গাছ—তাও নাগালের বাইরে। শুধু বোঝা যায়—এখনও চালাটা ভেসে চলেছে জলস্ফীত চরের ওপর দিয়ে।

তার মুখোমুখি সামনের চালায় তেমনি মাথা ঠুকে পড়ে আছে সুমতি। অনড়—অসাড়। অধর একবার চোখ ফিরিয়ে দেখল। ডাকতে ইচ্ছে হল—ডাকল না। আহা, তার যমজ ছেলের মা! কি বলেছিল যেন গাঁয়ের সবাই? ভারী পয়মন্ত!...হুঁ, পয়মন্ত! কত কথা মনে পড়ে যাচ্ছে অধরের।

এই তো সেদিনের কথা—আকাশে একটু মেঘের চিহ্ন নেই—চলে গেল আষাঢ় মাস, শ্রাবণ মাস। হাত গুটিয়ে বসে আছে চাষী, গোরুগুলো ছিঁড়ে খাচ্ছে তামার পাতের মত মরা ধানগাছের পাতা। ইন্দ্রের পূজা হল, ধ্বজা উড়ানো হল। তবু জল নেই। শেষে হল ব্যাঙের বিয়ে। ডোবা থেকে দুটো ব্যাঙ ধরে এনে বিয়ে দিল সবাই। বিয়ের পর সবাই বললে, "এ ব্যাঙ জলে ছাড়বে কে?"

পয়মন্ত লোক চাই—যার হাতের ছোঁয়া লেগে মাঠ ভরে হবে ফসল। ব্যাঙ ডাকবে, মেঘ গলে জল হবে—ভরে উঠবে শুখা মাঠের জলা। কে সে এমন পয়মন্ত আছে এ চরে?

সবাই বললে, "অধর মাঝির বউ সুমতি।"

রামদাস বলেছিল, "বেয়ান ভারী পয়মন্ত—নতুন বউ এসেই দুই যমজ ব্যাটা বিইয়ে দিয়েছে গো! ও'র জুড়ি কেউ নাই এ চরে।"

তারপর...

গগন চেঁচিয়ে উঠল আবার, "গেল গেল—পড়ে গেল। বাবা!"

সুমতির সেই মাথা ঠোকা অনড় মূর্চ্ছিত দেহটা গড়িয়ে পড়ল চালা থেকে।

অধর শুধু বললে, "যার যেমন কপাল বাপ্!" তারপর বিড়বিড় করে কি বললে শোনা গেল না। অন্ধকারে বসে রইল সে এক ভাবে চালা চেপে। অভিজ্ঞতায়, স্বার্থে, জীবনের মায়ায় অটল একটা মূর্তির মত।

গগনের অসহ্য লাগছে এই নীরবতা—এই নির্মম নিরুদ্দিষ্ট ভেসে চলা। সে কথা বলতে চায়। বলে উঠল, "কোথায় চলেছি?"

কেউ উত্তর দিল না। অধর বসে আছে একভাবে। জীবন মৃত্যুর মাঝখানে পড়ে হঠাৎ লোকটা যেন দুর্জ্ঞেয় আর স্বার্থপর হয়ে উঠেছে।

গগন অস্ফুট কণ্ঠে বললে, "কুসুম, ভাল করে চালা ধরে রাখিস।"

কুসুম বললে, "ধরে আছি তো।"

"ভয় করছে?"

কি বলবে—মেয়েটা যেন ভেবে পেল না।

গগন আবার চেঁচিয়ে উঠল, "বাবা, চালাটা খুলে যাচ্ছে!"

অধর তার সেই সতর্ক নিথর চোখ তুলে তাকাল। জলের তীব্র স্রোতে আর কতক্ষণ টিকে থাকবে চাষীর কুঁড়ে ঘরের চালা। দড়িগুলো আলগা আলগা হয়ে ফেঁসে যাচ্ছে—খসে যাচ্ছে খড়, টুকরো টুকরো বাতা বাখারি। দেখতে দেখতে ওটা চার টুকরো হয়ে গেল।

গগন চেঁচিয়ে উঠল, "আলাদা হয়ে গেল। বাবা!"

"যে যার কপাল নিয়ে যাও বাপ!" অধরের সেই ঠাণ্ডা স্বার্থপরের কথা।

কিন্তু কোথায় যাবে!—এই অন্ধকারে—একা! কুসুম তার বিচ্ছিন্ন চালাটা থেকে আর্তনাদ করে উঠল—অধর মাঝির চালা লক্ষ্য করে ঝাঁপ দিল জলে। ধরে ফেললে। ঝাঁকিতে খুলে গেল কয়েকটা বাঁশ বাখারি।

"ছেড়ে দে, ছেড়ে দে—ডুবে যাবে।" অধর পা দিয়ে ঠেলতে লাগল মেয়েটার শক্ত মুঠো-করা হাত।

"যাব—আমি যাব মাঝি। আমি যাব তোমাদের সঙ্গে।"

"গেল গেল! কোথায় যাবি চুলোয়। ছাড় ছাড়।" অধর তার শক্ত বলিষ্ঠ পা দিয়ে ঠেলে সরাতে চাইল মেয়েটার শক্ত মুঠো। এক পা—তারপর দুই পা।

কুসুম শুধু বলতে লাগল, "আমি যাব—আমি যাব, মাঝি..."

দুই পায়ের চাপে ডুবে গেল মেয়েটা, ছিঁড়ে নিয়ে গেল অধরের খানিকটা চালা। বিমূঢ়ের মত চেয়েছিল গগন—চেঁচিয়ে উঠল, "কুসুম!"

কোন সাড়া নেই।

"সে কোথায় গেল বাবা?"

"জানি না।" অধরের সেই নিষ্ঠুর গলা।

"বুড়ো শয়তান! বাঁচ—বাঁচ তুমি একলা।" গগন ঝাঁপ দিল কোন দিকে যেন। অতল অন্ধকারে বিধাতার বিদ্রোহের মত শোনা গেল তার বলিষ্ঠ বাহুর জলক্ষেপ! দূরে—ক্রমশ দূরে। অধরের চালাটা তখনও ভেসে চলেছে তার দুর্জ্ঞেয় ভাগ্যের অন্ধকারে। আর তার চালা থেকে ছেঁড়া ছোট্ট অংশটুকু কোথায় ভেসে ভেসে হারিয়ে গেল কে জানে। বসে আছে সে একভাবে দয়াহীন মায়াহীন সতর্ক আরণ্যক আদিম একটা জীবের মত। কোথায় তলিয়ে গেছে তার স্বপ্ন, কোথায় তলিয়ে গেছে তার সহস্র জীবনকথা, তার ঘর জমি চর—একটা গোটা মানুষের জীবন!

এক জায়গায় এসে চালাটা যেন ঠেকল। আর চলছে না। ভাঙা চালার তলা দিয়ে শাঁ শাঁ করে কেটে বেরিয়ে যাচ্ছে জল, অন্ধকারে সে সতর্ক দৃষ্টি চালিয়ে দেখল। কিছুই দেখা যায় না। একভাবে বসে রইল কিছুক্ষণ। অত্যন্ত সাবধানে একটা পা নামালো চালা থেকে। মাত্র হাঁটু জল। পায়ে ঠেকল মাটি।

মাটি তো নয় জীবন! কোটি জন্মের সাধনার ধন—স্বপ্নের কামনা।...

এক লহমায় সমস্ত মানবসত্তা ফিরে এল যেন ওর মধ্যে। দুর্জ্ঞেয় ভাগ্যের কাছে এতক্ষণ আত্মসমর্পণ করা জড়পিণ্ডের মত দেহটায় ফিরে এল বাঁচবার কামনা। চালা ছেড়ে দিয়ে দু'পায়ে সিধে হয়ে উঠে দাঁড়াল সে। এগোলো এক পা এক পা করে। জল কমছে। কমতে কমতে জল শেষ হয়ে গেল পায়ের তলা থেকে। মনে হলো—সে যেন ঢালু গা বেয়ে উঁচুতে উঠছে। একটা ঢিপির মত। পায়ে ঠেকল দুটো কি তিনটে গাদাগাদি মানুষ।

কথা বলতে গেল, গলা দিয়ে প্রথমটায় স্বর বেরুল না। কিছুক্ষণ দাঁড়িয়ে রইল সে হাবা একটা জানোয়ারের মত। খানিক বাদে গলা খাঁকারি দিয়ে গলা পরিষ্কার করে নিলে। কথা বলল।

"কে!"

সাড়া নেই।

"বেঁচে আছ?"

কেউ সাড়া দিলে না।

চুপ করে বসে রইল সে সেইখানে।

ক্রমশ জল নেমে যাচ্ছে ঢিপির তলা থেকে, দূরে সরে যাচ্ছে জলকল্লোলের শব্দ। বসে রইল সে ভোরের অপেক্ষায়। কোনটা কোন দিক—তাও সে বুঝতে পারল না। শুধু এইটুকু তার মনে আছে—সে দক্ষিণে ভেসে এসেছে। লোকটা বসে রইল পাথরের মূর্তির মত।

তারপর ভোর হলো। চারদিকে রাঙা জলের সমুদ্র।

ভোরের আলোয় তাকাল সে দুটো মৃত দেহের দিকে।—একটা পুরুষ—একটা মেয়ে। পুরুষটির বলিষ্ঠ একটা বাহু জড়িয়ে আছে মেয়েটার কোমর। কে জানে কোথা থেকে ভেসে আসা। মুখ থুবড়ে মরেছে আশ্রয়ের শেষ সীমায় এসে। দু' জোড়া হাত খামচে ধরেছে ঢিপির মাটি—মানুষের জন্মগত অধিকারের মত। দেহ দুটো সে উল্টে চিৎ করে ফেললে। বড় বড় চোখ বের করে তাকাল বিহ্বলের মত। কুসুম না! গগন না! তারপর দুই হাতে মুখ ঢেকে কাঁদতে বসল অধর মাঝি। লোকটার স্থির পশুর মত চোখে এতক্ষণে নামল মানুষের অশ্রু। ভাঙা গলায় গুমরে গুমরে বললে :

"ওরে তোদের আমি বিয়ে দেবো বলেছিলাম—বিয়ে দেবো বলেছিলাম।"...

# স্বাক্ষর

## হরিনারায়ণ চট্টোপাধ্যায়

সভা শেষ করে নামবার মুখেই বাধা পেলাম। সামনে অটোগ্রাফের খাতা খুলে একজন দাঁড়িয়ে। সভা শুরু হওয়ার আগে এক দফা সই করার পালা শেষ হয়েছে। মনে ভেবেছিলাম হাঙ্গামা বুঝি চুকে গেল।

অটোগ্রাফ-খাতাখানি হাতে নিয়ে চোখ তুলে চাইলাম, তারপর অনেকক্ষণ আর চোখ নামাতে পারলাম না।

কৈশোর যৌবন দুঁহু মিলে যাওয়ার বর্ণনা মৈথিলী কবিদের রচনায় পেয়েছি, কিন্তু যৌবন আর প্রৌঢ়ত্বের এমন সঙ্গম এর আগে আর চোখে পড়েনি। চুলের ফাঁকে ফাঁকে দু-একটা রুপালী ইশারা, কপালে বাড়তি কয়েকটা আঁচড়, এ ছাড়া সময় আর কোথাও স্পর্শ করতে পারেনি। কটাক্ষ আর ওষ্ঠাধরের বিন্যাসে আজও মুনিদের তপোভঙ্গের উপাদান।

একটু আশ্চর্য হলাম। এ-বয়সে নামের মোহ কাটিয়ে বাংলা দেশের মেয়েরা নামাবলীর দিকে হাত বাড়ায়।

"শুধু সই নয়, কিছু একটা লিখে দিন দয়া করে।" গলার স্বরে কিশোরীর কমনীয়তা।

"দেখি কার কার সই যোগাড় করেছেন?" অটোগ্রাফ-খাতাটা হাতে নিয়ে ওল্টাতে লাগলাম। পরের সই দেখা অবশ্য আসল উদ্দেশ্য নয়, মনে মনে জুতসই দু-একটা লাইন ভাবতে লাগলাম কিংবা কোন মহাজনের মনভোলানো বাণী।

মহাজন থেকে দীনজন, কেউ আর বাদ নেই। গদ্য, পদ্য, গান সব আছে। গীতিকথার মাঝে মাঝে নীতিকথার ছিটে।

একটা পাতায় এসে থেমে পড়লাম। মহিলার দিক চেয়ে বললাম, "একি?"

মহিলা একটু বুঝি বিব্রত বোধ করলেন। মাথা নিচু করে আস্তে আস্তে বললেন, "সই, কবি তাপস সেনের সই।"

"তাপস সেনের সই?" বিস্মিত হলাম।

তাপস সেনকে চিনতাম। এক সময়ে যথেষ্ট হৃদ্যতা ছিল। এক সঙ্গে এক কাগজে লেখা শুরু করেছিলাম। তাপস কবিতা, আমি গল্প।

একে কবিতা, তার উপর প্রকাশকদের মনোরঞ্জন করার মতন কিছু লিখতে তাপস নারাজ, কাজেই দু-একটা অভিজাত পত্রিকা আর নিকটতম বন্ধুবান্ধবদের

গণ্ডী ছাড়িয়ে তার কবিতা জনগণের নাগাল পেল না। কিন্তু গোটা কয়েক কবিতা যা তাপস লিখেছিল, সত্যিকারের কাব্যরসিক মহলে বেশ হৈ-চৈ পড়েছিল সেগুলো নিয়ে। দু-একজন অধ্যাপক পিঠ চাপড়েছিলেন তাপসের, সহপাঠীরা কিছু স্বীকৃতি কিছু ঈর্ষা-মেশানো চোখে চেয়ে চেয়ে দেখেছিল। ওই পর্যন্ত।

সেই তাপস সেনের নাম মহিলার মুখে শুনে তাই খটকা লাগল।

"কিন্তু একি সই?" মহিলার দিকে চোখ ফেরালাম।

"এ ছাড়া আর কিছু দেওয়া তাঁর পক্ষে সম্ভব হয়নি। ওইটুকুই জোগাড় করতে পেরেছিলাম।"

তাপস সেনের কথা সবই আমার জানা।

ছিপছিপে চেহারার ফর্সা ছোকরা। বয়সের চেয়ে অনেক ছেলেমানুষ দেখাত তাকে। বুড়ো বাপ, পঙ্গু মা, বিয়ের বয়স পার হয়ে যাওয়া দুটি বোন আর আরও দুটি অসহায় ভাই। সংসারের টলমলে পানসি ঠাসবোঝাই। ঐ-সবই খরচের খাতায়, জমার মধ্যে সম্বল তাপসের বি.এ. পাশের মামুলী সার্টিফিকেট আর কবিতা লেখার কলম।

অফিসের দরজায় দরজায় ঠোক্কর খেয়ে অতলে তলিয়ে যাবার মুখে তাপস টিউশনির কুটো আঁকড়ে ধরল। সকালে গোটা দুয়েক, দুপুরে একটা, রাত্রে আরও গোটা দুই। কিন্তু এ-সব চোরাবালির বেশী কিছু নয়। শক্ত মাটির আভাস নেই এতে। এর উপর নির্ভর করে কায়ক্লেশে দিনান্তের উপবাস বাঁচান যায়, কিন্তু সংসার বাঁচান যায় না।

ওরই মধ্যে সংসার একটু হাল্কা হল। বাপ বোধ হয় ছেলের মুখ চেয়েই ইহলোক ত্যাগ করলেন, একটি বোন রাতের অন্ধকারে ঘর ছাড়ল, কিন্তু তাতে সমস্যা মিটল না। ইতিমধ্যে ভাইরা আরও বড় হয়ে উঠেছে, তাদের খাওয়া-পরার প্রশ্ন আরও জটিল, মার পঙ্গুত্বও বেশ কায়েমী। শুধু মেঘের উপর মেঘই নয়, ঝড়ের ঝাপটাও প্রবল হয়ে উঠল। দুটো টিউশনি খতম, চেষ্টা করেও তাপস নতুন কিছু জোটাতে পারল না।

সেই সময়টা, আমরা, তার সাহিত্যিক সতীর্থরা তাকে এড়িয়ে যেতে লাগলাম। আগে ডেকে-ডেকে তার কবিতা শুনতাম, কিন্তু এখন দুঃখের কাঁদুনি শোনার ভয়ে, পাশ কাটাতে শুরু করলাম। পাছে কিছু সাহায্য চেয়ে বসে, সেই ভয়ে।

এর পরের কিছুদিনের খবর রাখি না। শুনেছিলাম মরীয়া হয়ে তাপস মধ্যভারতের কোন এক অখ্যাত শহরে চলে গিয়েছে। কোন কাঠের গুদামে হিসাব লেখার কাজ নিয়ে।

সেই সময় গোটা দুই কবিতা এদিক ওদিক লিখেছিল। নিস্তেজ কবিতা। ভাগ্যের সঙ্গে যুদ্ধ করে পিছিয়ে যাচ্ছে, কবিতার প্রতি ছত্রে এমন পশ্চাদ-পসরণের আভাস।

তারপরের খবরও কানে এসেছে। তাপস হাসপাতালে। অসুখের বিবরণ জানতাম না, অবশ্য জানার চেষ্টা করিনি। তখন আমার গোটা দুই উপন্যাস রুপালী পর্দায় প্রতিফলিত হবে, তারই তোড়জোড়ে ব্যস্ত ছিলাম। ছবিগুলো দাঁড়িয়ে গেলে, আমিও দাঁড়াব। ডিরেক্টরকে খুশী করার জন্য সংলাপ থেকে সঙ্গীত সবই রচনা করছি, তারই ফাঁকে হঠাৎ নজরে পড়ল।

বন্ধুবান্ধবদের মধ্যেই কেউ বোধ হয় পত্রিকাটা দেখাল। তাপসের কবিতা। সারা কবিতা জুড়ে তীব্র জ্বালা। মানুষের পৃথিবীকে অভিসম্পাত, সমাজ-ব্যবস্থার উপর দারুণ কশাঘাত। কিন্তু আশ্চর্য কান্ড, এসব সত্ত্বেও নিটোল কবিতা হয়েছে।

পর পর মাস ছয়েক চলল। গোটা ছ সাত কবিতা প্রগতিশীল পত্রিকায়। প্রত্যেকটি কবিতা মুক্তাবিন্দুর মতন সম্পূর্ণ, তেমনি পবিত্র। বোঝা গেল তাপস সেন জীবনের নতুন একটা দিকের সন্ধান পেয়েছে। শুধু লেখনীর স্পর্শে এমন কবিতা সম্ভব নয়, হৃদয়ের স্পর্শেরও প্রয়োজন।

সেই সময় কবিযশঃপ্রার্থী কয়েকজন তাপসের সঙ্গে দেখা করতে গিয়েছিল। কিন্তু দেখা পেয়েছিল কিনা জানি না, কারণ কিছু পরে তার মৃত্যু-সংবাদ দেখেছিলাম। কোন দৈনিকে নয়, বোধ হয় কোন ত্রৈমাসিক কবিতা-পত্রিকায়।

তারপর তাপস সেনের কাব্য-সংকলন বের করার একটা প্রচেষ্টা চলেছিল। এজন্য চাঁদা সংগ্রহও শুরু হয়েছিল, বোধ হয় নিজেও কিছু দিয়েছিলাম, কিন্তু কোন কাব্য-সঙ্কলন প্রকাশিত হয়নি। বইয়ের বাজারে ঘোরাঘুরি করতে হয়, সংকলন বের হলে নিশ্চয় চোখে পড়ত।

"তাপস সেনের নাগাল পেলেন কী করে?" মহিলাকে সোজাসুজি প্রশ্ন করলাম।

মহিলা হাসলেন। ম্লান, বিবর্ণ হাসি। আস্তে আস্তে বললেন, "উনি যখন আকোলার হাসপাতালে, তখন বাবার কাজের জন্য আমরাও সেখানে। সেই সময় লেখাপড়া ছাড়া আমার একমাত্র নেশা সই যোগাড় করা। নামকরা কোন লোককে হাতের কাছে পেলেই অটোগ্রাফখাতা এগিয়ে দিই। সাহিত্যিক, বৈজ্ঞানিক, শিক্ষাবিদ, কাউকে বাদ দিই না। এক ডাক্তারের মারফত খবর পেলাম তাপস সেন ভর্তি হয়েছেন হাসপাতালে। তখন বয়স কম, কিন্তু সাহস অনেক বেশী। এখন যে-কাজ করতে দ্বিধাগ্রস্ত হই, মনে মনে হাজারবার চিন্তা করি, তখন তাতে সঙ্কোচের বালাই ছিল না। অটোগ্রাফ-খাতা হাতে নিয়ে হাস-পাতালের আনাচে-কানাচে ঘুরি। ডাক্তারদের অনুরোধ জানাই, নার্সদের খোসামোদ, কিন্তু তাঁরা সবাই বারণ করেন। সই দেবার মতন অবস্থা নয় তাপস সেনের। এখন তাঁকে একটুও ডিসটার্ব করা উচিত নয়।

"আমি হাল ছাড়িনি! রোজই তাপস সেনের খবর নিই। একটু ভাল হয়ে উঠলেই অটোগ্রাফ-খাতা নিয়ে গিয়ে দাঁড়াব। এই ভরসায়।

"কিন্তু কিছুতেই আর সুবিধা হয় না। ক্রমে তাপস সেনের অবস্থা মন্দের দিকে, অথচ এত কাছে এসে এত বড় কবি আমার খাতায় নিজের স্বাক্ষর রেখে যাবেন না, তা কি হতে পারে।

"তখন সে-বয়সে সব কবিতা ভাল লাগার মন নিয়ে তাপস সেনের কবিতা পড়েছিলাম। নতুনতর লেগেছিল। চাঁদ, তারা আর হাল্কা মেঘের যুগে এমন করে বজ্র-বিদ্যুতের কথা আর কেউ বলেননি। এমন করে লেখেননি ভেঙেপড়া মানুষের কাহিনী, ব্যথা, বেদনা আর দীর্ঘশ্বাসের কথা।

"একদিন সুযোগ জুটে গেল।

"অন্য কোন ঘরে বোধ হয় কোন রোগীর অবস্থা আরও খারাপ হয়ে থাকবে। মফঃস্বলের ছোট হাসপাতাল। ডাক্তার আর নার্সের সংখ্যাও পরিমিত। সকলেই সেদিকে ছুটেছে। সেই ফাঁকে পা টিপে টিপে আমি তাপস সেনের সামনে গিয়ে দাঁড়ালাম।

"দেয়ালের দিকে মুখ করে শুয়ে ছিলেন, বিছানার পাশে গিয়ে দাঁড়ালাম, 'দেখুন, অটোগ্রাফ দেবেন একটা।'

"তাপস সেন অতি কষ্টে পাশ ফিরলেন। চেহারা দেখে আমি চমকে উঠলাম। মানুষ নয়, মানুষের কঙ্কাল। চোয়ালওঠা বিবর্ণ মুখ, নিষ্প্রভ কোটরগত দুটি চোখ; কপালে, গালে নীল শিরার জট।

"অনেকক্ষণ চেয়ে চেয়ে দেখলেন। একবার আমার দিকে আর একবার আমার প্রসারিত হাতে ধরে থাকা অটোগ্রাফ-খাতাটার দিকে।

"বিড় বিড় করে বললেন, 'সই, আমার সই।'

"বললাম, 'হ্যাঁ, আপনার সই, সেই সঙ্গে আপনার দু লাইন কবিতা।'

"তবু যেন তাপস সেনের চেতনা নেই। এক দৃষ্টে মুখের দিকে চেয়ে রয়েছেন। দৃষ্টিতে কৌতূহল আর বিস্ময়ের মিশেল।

"আমি ঘাড় ফিরিয়ে একবার পিছন দিকে দেখে নিলাম। বলা যায় না, এখনি হয়ত নার্স কিংবা ডাক্তার এসে পড়বে, তারপর একটুও না দেরি করে আমাকে বের করে দেবে খাতাসুদ্ধ। সব মেহনত খতম। তাই বললাম, 'একটু তাড়াতাড়ি নিন, আমার সময় খুব কম।' তাপস সেন হাত বাড়িয়ে আমার হাত থেকে কলমটা টেনে নিলেন, খুব আস্তে আস্তে বললেন, 'সময় কি আর আমারই ছাই বেশী আছে।' কলমটা আঁকড়ে ধরে শুয়ে শুয়েই অটোগ্রাফ-খাতাখানার উপর ঝুঁকে পড়লেন।

"তারপরই কোথা দিয়ে কী হয়ে গেল। তাপস সেনের শীর্ণ কাঠামোটা থরথরিয়ে কেঁপে উঠল। হাতের কলম ছিটকে পড়ল মাটিতে। দু হাতে বিছানার চাদরটা মুঠো করে ধরলেন।

"আশ্চর্য হয়ে দেখলাম। এত রক্ত কোথায় ছিল ওই পাণ্ডুর দেহে। বিছানার চাদর, বালিশ, মাথার কাছে টিপয়ের উপর রাখা টেম্পারেচার চার্ট, রক্তে লাল

হয়ে গেল। আমার অটোগ্রাফ-খাতাটাও বাদ গেল না। রক্তের ছিটে এসে লাগল খোলা পাতার ওপর।

"ভয়ে খাতাখানা নিয়ে বাইরে পালিয়ে এলাম। তারপর যতবার পাতাটা ছি'ড়ে ফেলতে গিয়েছি, কিছুতেই পারি নি। ভেবেছি তা হলে কবি তাপস সেনের কোন চিহ্নই যে থাকে না আমার অটোগ্রাফ-খাতায়।"

মহিলা থামলেন। তাঁর দিক থেকে চোখ ফিরিয়ে আবার খাতার দিকে দেখলাম।

বিবর্ণ রক্তিম ছোপ। সারা পাতা জুড়ে। কবি তাপস সেনের স্বাক্ষর।

তারপরই কথাটা মনে পড়ল। এর চেয়ে ভাল স্বাক্ষর তাপস আর কীভাবেই বা দিতে পারত! হাতের কয়েকটা আঁচড়ে এত কথা লিখতে পারত না। এ-ভাবে ফোটাতেও পারত না তার কবিতার মর্মবেদনা।

# শোক

সন্তোষকুমার ঘোষ

ওরা সবাই হঠাৎ একসঙ্গে এভাবে নেমে গেল কেন। আমি কিছু বুঝতে পারছি না যে। বুকের ভিতরটা কেমন করছে।

এ ঘরে তাসের তুমুল আড্ডা বসেছিল; ও-ঘরে গানের আসর। হঠাৎ কে যেন এসে দাঁড়াল। চৌকাটে দাঁড়িয়ে কী বলল; চাপা গলা, শুনতে পাইনি। ফিসফিস করে ওরা কী বলাবলি করল। তারপর নিঃশব্দে, ব্যস্তভাবে নেমে গেল সিঁড়ি দিয়ে।

আর আমি, নতুন আচারের লোভে ভাঁড়ারে ঢুকে কাঁচের বয়মটা ছুঁয়ে কাঁপতে থাকলাম। কিছু বুঝলাম না, কিছু শুনলাম না, ওরা আমাকে কেন কিছু বলে গেল না, কেন একলা এত বড় বাসাটায় আমাকে ফেলে গেল। আমি যে ভাবব, আমি যে ভয় পাব।

এই বে-মেরামতী বাড়িটার জং-ধরা কব্জাগুলো খিটখিটে, জানালা-কবাট সব ভীতু, হাওয়ার সাড়া পেলেই খুলে যায়, সরে দাঁড়ায়, ঠকঠক করে কাঁপে। এখন যদি হাওয়া হানা দেয় আমি কী করব। অসহায় পেয়ে সব ধুলো ত আমারই উপর ঝাঁপিয়ে পড়বে, দু'হাতে মুখ ঢেকে আত্মরক্ষা কি করতে পারব? হয়ত মরেই যাব। ঝড়ের ঝাপটে নয়, ভয়ে। ডাক্তার বলেছে, আমার কল্‌জে বড় ধুকপুকে, স্নায়ু ঝিমোনো। বলেছে কথায় কথায় ভয় পেতে নেই।

তার চেয়ে হামাগুড়ি দিয়ে দেয়ালের কাছে যেতে চেষ্টা করি না কেন। হাত বাড়িয়ে জানালার পাল্লা দুটো ঠেসে দিই, ছিটকিনি হাতে যদি না পড়ে তবে জানালায় পিঠ ঠেকিয়ে ত দাঁড়াতে পারব!

তা-ও যদি না পারি, তবে অন্তত বসবার ঘরের ওই বুককেস্‌টার আড়ালে লুকোব। ওটা মজবুত আছে, সহজে নড়ে না। তারপর, খানিক দাপাদাপি করে হামলাদার হাওয়া যখন পালিয়ে যাবে, তখন আবার হামাগুড়ি দিয়ে ওই অন্ধকার কোণ থেকেই বেরিয়ে আসব। হেলান চেয়ারটা তখনও হয়ত ধুলোয় ছেয়ে থাকবে, তা থাকুক।

চেয়ারে চিত হয়ে শুয়ে চোখ বুঁজব। হাঁপাব। জিভটাকে চোয়ালের ভিতরের দেয়ালে বুলিয়ে বুলিয়ে কিংবা ঠোঁট চেটে চেটেই পিপাসা মেটাব। পিপাসা যাবে, আমার ভয় যাবে। ভয় যখন যাবে, আমি তখন ভাবব।

(সু. ৫—৯) সন্তোষকুমার ঘোষ

আর কিছু ত পারি না, চলতে না, সোজা হয়ে দাঁড়াতে না, পড়তে না, খেতে না, বলতে না, কিন্তু ভাবতে এখনও পারি। সুখের কথা, দুঃখের কথা। পুরনো সুখের কথা ভেবে ভেবে দুঃখ পাই, দুঃখের কথা ভেবে সুখ। একটা জায়গায় পৌঁছে দুটোই এক হয়ে যায়। আলাদা করে চেনা যায় না। যেন যুগ্ম স্বরধ্বনি।

কতদিন ভেবেছি, দুঃখ পাবার ক্ষমতাটুকুও যেদিন থাকবেনা, তার আগেই যেন আমার মরণ ঘটে। অথবা ঘটবার প্রয়োজনও বুঝি হবে না, কারণ ওই ক্ষমতাটুকু খোয়ানোরই আরেক নাম মৃত্যু।

মৃত্যু আসলে আলাদা কোন ঘটনাই নয়। সলতে ফুরিয়ে আলো এক সময়ে নেবে। কিন্তু ঠিক তখনই কি নেবে? যে মুহূর্তে জ্বলেছিল, সেই মুহূর্ত থেকেই তো নিবেও আসছিল। সলতেটা যখন জ্বলছিল, তখনই পুড়ছিল, একটু একটু করে নিবছিলও। আমরা যেমন এক একটি মুহূর্তের মধ্যে একটু-একটু করে বাঁচি, সেই সঙ্গে তেমনই একটু-একটু করে মরিও। আস্তে আস্তে করে ফুরোনর পালাও এক দিন ফুরোয়। সেই শূন্যতাকেই আমরা বলি শব। সব-শেষকে, সব বিয়োগের যোগফলকে ঢেকে দিই সাদা চাদরে; সমারোহে সমাধি দিই।

মৃত্যুর কথা থাক। দুঃখের কথা বলছিলুম, তাই বলি।

অনেক দিন ভেবেছি, শিশু মাটিতে পড়েই কাঁদে কেন। তার দুঃখ কী। কেউ জানে না, বড় হয়ে সে কথা কারুর মনে পড়ে না। বিজ্ঞানীরা নানা রকম ব্যাখ্যা করেন। কিন্তু এটা তো ঠিক, সৃষ্টির আদিতে যেমন অন্ধকার, অনুভূতির আদিতে তেমন দুঃখ। বোধ হয় অন্তেও।

আজ আমার এই চেয়ারে শুয়ে শুয়ে, যখন ঝড় থেমে গেছে, আমার মনের ভয় কেটেছে, তখন আদি, মধ্য, অন্ত্য সব পর্বের কথাই ভাবা যেত। কিন্তু এখন আমাকে ভাবতে হবে—ওরা গেল কোথায়।

*

ওরা লুকোতে চেয়েছিল। কিন্তু পারল না ত।

জানতে আমার কিছু কি বাকি রইল।

বড় বউমা ফিরে এসেছিল সবার আগে। ভেবেছিল আমি ঘুমিয়ে পড়েছি। আস্তে কবাট ঠেলে ঘরে ঢুকতে যাবে, আমি একেবারে সামনে পথ জুড়ে দাঁড়ালুম।

"মা!" অস্বস্তিতে, ভয়ে ও যেন চেঁচিয়ে ওঠল।—"আপনি এখনও ঘুমোননি?"

সে-কথার জবাব না দিয়ে বললুম, "এত রাত্রে কোথায় গিয়েছিলে বউমা?"

কিছুদিন থেকেই কথা জড়িয়ে যায়, নিজের গলা নিজেকেই যেন ভেংচি

কাটে, তবু যথাসাধ্য স্পষ্ট করেই উচ্চারণ করতে চেষ্টা করলুম।—"কোথায় গিয়েছিলে, বউমা। সুনীল, অনিল, এরাই বা সব কোথায় গেল।"

"সিতেশ কাকার বাড়ি।"

"সেখানে? হঠাৎ? এত রাত্রে?"

বউমা এবার আমার চোখের দিকে সোজাসুজি চাইল। চোখ নামিয়েও নিল সঙ্গে সঙ্গে। বুঝলুম, ইতস্তত করছে। আস্তে আস্তে বলল, "কাকার অসুখ।"

"কী অসুখ বউমা?"

"এমন কিছু নয়। মাথা ঘুরে পড়ে গেছলেন।"

বুঝলুম, মিছে কথা বলছে। মিছে কথার মুশকিলই ওই, কেমন যেন টের পাওয়া যায়। অন্তত আমি টের পাই। অনেক বয়স হল ত, এখন আমি খুনখুনে বুড়ি। অনেক কথা সারা জীবন ধরে শুনেছি, কোন্‌টা সত্যি কোন্‌টা মিথ্যে চট করে ধরে ফেলি। বলার ভঙ্গি, স্বরের তারতম্য থেকেই টের পাই।

আমার কথায় কোথা থেকে এত জোর এল জানি না, বলে উঠলুম, "বউমা, আমিও যাব।"

ও অবাক হয়ে চাইল। আমার পা দুটি তখন ঠকঠক করে কাঁপছে। ও বলল, "মা আপনার মাথা খারাপ হয়ে গেছে। সোজা হয়ে দাঁড়াতে পারেন না, আপনি যাবেন অতদূর?"

জেদ করে বললুম, "যাবই।"

"বেশ, আপনার ছেলে আসুক, তাকে বলবেন।"

ওর গলা রূঢ় শোনাল। রাগ করেছে।

আমি সেই থেকে ঘুমোইনি, অপেক্ষা করেছি, ওরা কখন ফেরে, অনিল আর সুনীল। মাঝে মাঝে চোখ জড়িয়ে এল, তবু জেগে রইলুম। ওরা ফিরল একেবারে শেষ রাত্রে।

বউমাই দরজা খুলে দিয়ে থাকবে। আমি নিজেকে টেনে টেনে দরজার কাছে নিয়ে গেলুম। ওরা ফিসফিস করে কথা বলছে।

"এখানেই একটু আগুন জ্বাল। এক টুকরো লোহাও ছুঁইয়ে দাও... কাপড়ও ত ভিজে...মাকে এখনই কিছু ব'লনা, কষ্ট পাবেন।"

বউমাকে চাপা গলায় বলতে শুনলুম, "মা কিন্তু আমার ফিরে আসা অবধি জেগে ছিলেন। বার বার জিজ্ঞাসা করছিলেন। ওখানে যেতেও চেয়েছিলেন।"

সবই ত জানতুম।

কী ভাবে, কখন বিছানায় ফিরে এসেছি, জানি না। চোখের পাতা অল্প অল্প করে বুজছিল, তবু, কী আশ্চর্য, ঘুমিয়ে পড়লুম। কম বয়সে, শখ করে মাঝে মাঝে নাইতে নেমে জলের নীচে ডুব দিয়ে থাকতুম। যতক্ষণ পারা

যায়। এই ঘুমও তেমনই। ভোরে ভাঙল না, রোদ উঠলেও না, ধড়মড় করে যখন উঠে বসলুম, তখন বেলা অনেক হয়ে গিয়েছে।

বউমাকে বললুম, "এতখানি বেলা হয়েছে আমাকে ডেকে দাওনি?"

"আপনি যে ঘুমোচ্ছিলেন।"

"খোকা কোথায়? ডেকে দাও।"

অনিল এসে পায়ের কাছে বসল। ওর দুটি চোখই লাল। ও-ও কি কেঁদেছে? এ-বয়সের ছেলেরা কি কাঁদে। ওদের ত শুধু হাসাহাসি করতেই দেখি। বোধ হয় কাঁদেনি—লাল চোখ দুটিতে শ্মশানে রাত-জাগার চিহ্ন।

বললুম, "খোকা লুকোসনে। আমি সব বুঝেছি। কী হয়েছিল বল ত। সিতেশ ঠাকুরপো কী রোগে—"

"রোগ তেমন কিছু নয় ত। ক'দিন থেকেই বলছিলেন, দুর্বল লাগছে। আমাদের এখানেও আসা বন্ধ করে দিয়েছিলেন।"

মৃদু গলায় বললুম, "হাঁ। ওঁকে অন্তত চার দিন দেখিনি।"

"হঠাৎ মাথা ঘুরে কলতলায় পড়ে গেলেন। ধরাধরি করে ওরা শোবার ঘরে নিয়ে গেল। ডাক্তার এল কিন্তু আধ ঘণ্টার মধ্যেই সব শেষ।"

"সব শেষ?" আমার স্বর আর্তনাদের মতো শোনা গেল হয়ত, খোকা এগিয়ে এসে পিঠে হাত বুলিয়ে দিতে থাকল।

"রোগটা আসলে কিছু না। এ-বয়সে, মা, বয়সটাই রোগ। শরীর-মনের জোর ত থাকে না, সামান্য কিছু হলেই লোকে ভেঙে পড়ে। অসুখটা উপলক্ষ। তা ছাড়া সিতেশ কাকুর সময়ও হয়েছিল—একাত্তর বছরে পড়েছিলেন।"

একাত্তর? চমকে উঠলুম। আস্তে আস্তে বললুম, "এই আশ্বিনে আমারও সত্তর বছর পূর্ণ হবে, খোকা।"

খোকা কিছু বলল না। পিঠে হাত বুলিয়েই দিতে থাকল।

হঠাৎ সোজা হয়ে উঠে বসে বললুম, "খোকা, আমাকে একবার নিয়ে যাবি?"

"তুমি? তুমি কী করে যাবে। গিয়েই বা কী হবে।"

"নইলে, নইলে আমি যে শান্তি পাব না।"

খোকা বলল, "ছি, মা, ছি। অতটা ব্যাকুল হতে নেই।"

এতক্ষণ সব আবেগ চাপা ছিল, এবার হাহাকার করে বলে উঠলুম, "তোরা জানিস না। সিতেশ ঠাকুরপোর সঙ্গে আমার কত দিনের চেনা।"

মাথা নীচু করে খোকা বলল, "জানি মা, সব জানি।"

সব জানে? ও-কথা কেন বলল খোকা। কী জানে, কতটুকুই বা জানা ওদের সম্ভব। কিছু না। হয়ত মনগড়া কয়েকটা ধারণা নিয়ে বসে আছে। একটু আগেও বলেছে—ছি, মা, ছি। ছি বলতে গেল কেন। অন্যায় আমি কী করেছি।

অনেক কথাই মনে পড়ছে।

কবে থেকে চিনতুম সিতেশ ঠাকুরপোকে। বছরের হিসেব ত নেই—সেই তের বছর বয়স থেকেই, যখন আমার বিয়ে হয়েছিল, যখন নাকে নোলক পরতুম। শুধু আমি না, আমার বয়সী সবাই পরত।

সেই সেকালে মনটা একটু তরল, একটু বায়বীয় পদার্থ ছিল, অদ্ভুত সব কিছুতে বিশ্বাস করত। তখন জানতুম, অনেক কালো বেড়াল একসঙ্গে কড়ায় তেলে চুবিয়ে জ্বাল দিয়ে বিধাতা অমাবস্যার অন্ধকার তৈরি করেন। পুতুলকে তখন প্রাণহীন মনে করতে শিখিনি, তা সে খেলার পুতুলই হ'ক, কি পুজোর পুতুল হ'ক।

বিয়ের পরে শিবপুজো আর করিনি। স্বামীকে পেলুম। শুনলুম, তিনিই আমার শিব। খেলার পুতুলেরা পরে কোলে এল।

আর এলেন সিতেশ ঠাকুরপো। আমার স্বামীর বন্ধু—কিন্তু বয়সে অনেক ছোট। প্রায় আমার সমবয়সী। বলতে ভুলেছি, আমার স্বামী বয়সে আমার চেয়ে অনেক বড় ছিলেন। বাঙলার বাইরে ছোট একটা শহরে চাকরি করতেন— বিয়ের পর প্রথম কয়েক বছর তাঁকে দেখিইনি।

কিন্তু সিতেশ ঠাকুরপো আসতেন। স্কুল থেকে জলপানি পেয়ে পাস দিলেন, কলেজে ঢুকলেন। তাঁর সঙ্গে গল্প করতুম, খেলতুম, শাশুড়ির কাছে ধমক খেয়েও ছাত থেকে সিঁড়ি দিয়ে একতলা অবধি ছুটোছুটি ছাড়িনি। শাড়িটা যদি খসে যায়-যায় হয়েছে, লজ্জা পাইনি, আঁচলটা কষে কোমরে বেঁধেছি। কখনও শাড়িটার পাড় পায়ে জড়িয়ে গেলে হোঁচট খেয়েছি।

শুধু খেলাই না। সিতেশ ঠাকুরপোর পড়ার বইও লুকিয়ে পড়তে শুরু করে দিয়েছিলুম। ওর সঙ্গে কত যে ঝগড়া হত, তর্ক হত। বই পড়তুম, কিছু বুঝতুম, কিছুটা বুঝতুম না। মানে জেনে নিয়ে·ফের পড়তুম। শেষে একদিন ওর কলেজের ক্লাসের বইও পড়তে আরম্ভ করে ওকে প্রায় ধরে ফেললুম।

এরই ফাঁকে ফাঁকে স্বামী যখন আসতেন, অবাক হতেন। "তুমি এত সব শিখলে কোথায়?"

"সিতু ঠাকুরপোর কাছে।" নিঃসঙ্কোচে বলতুম।

স্বামী বললেন, "ও।"

একটিমাত্র অক্ষর, তবু মনে হত একটু যেন আহত স্বর, একটু-বা গম্ভীর। তখন সঙ্কোচ হত।

কখনও কখনও উনি দেখেছেন, মাথায় খোলা চুল, ঘোমটা নেই, সিতেশ ঠাকুরপোর সঙ্গে সিঁড়িতে পা ছড়িয়ে বসে গল্প করছি। উনি দেখতেন, থমকে দাঁড়াতেন, মনে হত কী বুঝি বলবেন, বলতেন না, নিজের ঘরে ঢুকতেন।

একদিন দেখি, বাক্স গোছাচ্ছেন। ওঁকে সেদিন কাজের জায়গায় ফিরে যেতে হবে। বললুম, "আবার কবে আসবে।"

বললেন, "আর আসব না।"

"কেন?"

"তুমি খুশি হও না বলে।"

বলে উঠলুম, "মিছে কথা। খুব খুশি হই।"

বিরস গলায় উনি বললেন, "তার চিহ্ন ত দেখিনে।"

ছেলেমানুষ ছিলুম ত, রোখ চাপলে তখন চুপ করে যেতে পারতুম না। "কে এলে আমি খুশি হই, তোমার মনে হয়?"

উনি শান্ত স্বরে বললেন, "নামটা নেহাতই কি আমার মুখে শুনতে হবে? সে কি তুমি নিজেও জান না?"

চলে যাবার আগে উনি কাছে এগিয়ে এলেন, আমার চিবুক তুলে ধরে বললেন, "তুমি জান না, বুঝতে পার না, আমি কত দুঃখ পাই।"

দুঃখ! এই কথাটার নতুন অর্থ তখন সবে জানতে শিখেছি। আগেও দুঃখ ছিল—গাছে উঠে পেয়ারা পেড়ে খাওয়া যেদিন বারণ হয়েছিল, সেদিন দুঃখ পেয়েছি, পা ছড়িয়ে বসে কেঁদেছি। এই সেদিনও ত দুঃখ হত মনের মত শাড়ি পরতে না পেলে। সে-ও দুঃখ—কিন্তু অর্থের পোশাক বদলে আজ ফিরে এসেছে। সকালের রোদ আর দুপুরের জ্বালা যেমন এক হয়েও আলাদা।

সেদিন উনি চলে যাবার পর অনেকক্ষণ কেঁদেছি। আগে কাঁদতুম পায়ে কাঁটা ফুটলে। এখনও কাঁটা ফুটলে কাঁদি, কিন্তু সে-কাঁটা পায়ে ফোটে না, শরীরের কোথাও না।

সুখেরও স্বাদ বদলে গিয়েছিল, যাচ্ছিল। নরম বালিশে শুয়ে ঘুমিয়ে পড়াই সেরা সুখ, অল্প বয়সে তাই জানতুম। কিংবা বৃষ্টিতে উঠোনে দৌড়োদৌড়ি করে শিল কুড়নো। কিন্তু দীর্ঘ রাত জুড়ে বিছানায় জেগে থেকে ছটফট করা, অথবা কোন একজনের কথা অহর্নিশি ভাবাও যে এক ধরনের সুখ, সেটা অনুভূতির পর্দায় সবে একটু একটু দোলা দিতে শুরু করেছে। সেই সুখ প্রিয়জন কেউ এলে থেকে থেকে বুকে কাঁপে। তার আসন আধেক বুঁজে আসা চোখের পাতায়।

আমার স্বামী কিন্তু তাঁর প্রথম যৌবনের দুঃখের সঙ্গে সহজেই সন্ধি করে নিতে পেরেছিলেন। কিছুদিন পরে কলকাতাতেই একটা কাজ নিয়ে ফিরে এলেন। কোলে খোকা এল। সিতেশ ঠাকুরপো একটা কলেজে প্রফেসর হয়েছিলেন, বিয়ে করেননি, রোজ বিকেলে আসতেন। কিন্তু ওঁকে কোনদিন আর অনুযোগ করতে শুনিনি।

কেননা, আমাদের সম্পর্কটা তিনি তখন ধরতে পেরেছিলেন। দুটি সমবয়সীর সখ্য; রুচির মিল। হয়ত তারই উপরে আবেগের হালকা রঙের প্রলেপ। তার বেশি কিছু না।

উনি বুঝতেন। আমরা যখন গল্প করছি, এসে বসতেন। ইচ্ছে হলে আমাদের কথায় যোগ দিতেন। আবার উঠেও যেতেন।

কিন্তু ছেলেরা বোঝেনি। অনিল না, সুনীলও না। আজ যে-গলায় অনিল বলেছে 'ছি, মা, ছি', সেই তিরস্কারের ভঙ্গিটি কত দিন ওদের চোখে ফুটে উঠতে দেখেছি। ওরা যখন কিশোর তখন থেকেই।

হয়ত পাড়ার লোক কিছু বলত। বন্ধুরা ঠাট্টা করত। অনিল এক এক দিন হিংস্র গলায় বলেছে, "সিতেশ কাকা রোজ-রোজ কেন আসে মা, কেন আসে?"

"বা-রে, কাকা হন যে তোমার, আসবেন না?"

"কাকা না আরও কিছু। আমি সব বুঝি, সব জানি।"

মনে পাপ নেই, তবু আমার মুখ সাদা হয়ে গিয়েছিল। উনি আড়ালে কোথায় ছিলেন, এগিয়ে এসে ঠাস-ঠাস করে ছেলেকে কয়েকটা চড় মেরেছিলেন। আমি ত মা, ছাড়িয়ে দিতে গিয়েছি, অনিল আমার হাত ঠেলে সরিয়ে দিয়েছে। দাঁড়িয়ে দাঁড়িয়ে মার খেল, তবু আমার কাছে এল না, ওকে ছুঁতে দিল না।

সবই আজ মনে পড়ছে।

সিতেশ ঠাকুরপো ঘরের একজনের মতোই হয়ে গিয়েছিলেন, তবু তাঁকে ওরা সহজ ভাবে মেনে নিতে পারেনি।

ওঁর মৃত্যুর পর সিতেশ ঠাকুরপো একদিন বলেছিলেন, "আমি আর আসব না।"

"কেন?"

"ছেলেরা হয়ত পছন্দ করছে না।"

দৃঢ় স্বরে বলেছি, "বাড়ি ছেলেদের একার নয়। তোমাকে আসতেই হবে, ঠাকুরপো।"

উনি আমার দিকে খানিকক্ষণ চেয়ে রইলেন। পরে ধীর গলায় বললেন, "আচ্ছা।"

রোজই আসতেন। থান কাপড় প'রে, পুজো সেরে ওঁর কাছে গিয়ে বসতুম। তখন আলোচনার বিষয়ও বদলে গিয়েছে। আগে বেশির ভাগ কথাই হত শিল্পকলা বা সাহিত্য নিয়ে, এখন জানিনা কী করে বা কোথা থেকে ধর্মের প্রসঙ্গও এসে পড়তে লাগল। যা নিয়ে কখনও ভাবিনি, সেই মরজীবনের পর-জীবন নিয়েও কত দিন কত কথা হত। আত্মার কথা আলোচনা করেছি আমরা, ভক্তির কথা, মুক্তির কথা।

বয়স অলক্ষ্য মাস্টারও। আমাদের রুচিও বদলে দেয়। আমরা বেড়াতেও যেতুম দক্ষিণেশ্বরে, বেলুড়ে। মন্দিরে গিয়ে কথকতা শুনতুম।

ছেলেরা হাসত। বউমা বিচিত্র দৃষ্টিতে চাইত।

ওরা ত হাসবেই। ঠাট্টা করবেই। ওরা তরুণ যে। যৌবনটা অহঙ্কারের

কাল। দেহবলে বলীয়ান। সেই বলটা মদের মতো। চেতনা, বুদ্ধি, সব আচ্ছন্ন করে রাখে। পৃথিবী যেন একা তারই, আর কারও না। শিশুর না, প্রৌঢ়ের না, জরাগ্রস্তের না। আপনবয়সী ছাড়া আর সকলকেই কৃপা বা করুণা করে। কী ধৃষ্টতা, এখন ত বুঝেছি। গোটা পৃথিবীর সমস্ত মানুষের মধ্যে যৌবন যাদের আসেনি বা গিয়েছে, তারাই ত দলে ভারী। শুধু দলে নয়, নানা বিষয়ে। শ্রেষ্ঠ, স্থায়ী শিল্প-কীর্তির, জ্ঞানান্বেষণের কতটুকুতে যৌবনের দাবী। প্রৌঢ় আর প্রাজ্ঞরাই চিন্তার ভাণ্ডার পূর্ণ করেছে। শুধু মাত্র জৈব-সৃষ্টির ক্ষেত্র ছাড়া অন্য কোথাও তো যৌবনের অনন্য নৈপুণ্য দেখিনে।

এ-সব কথা সিতেশবাবু আমাকে বলতেন, বোঝাতেন। ওরা আড়ালে দাঁড়িয়ে শুনত, হাসত। এমন দিন আসবে, আসছে, যখন ওরা বলবে, ওদের ছেলেরা হাসবে।

বয়স বেড়েছে, সিতেশবাবু লাঠি ধরেছেন, আমি চশমা। ঝুঁকে পড়ে বই পড়ি, আর ভাবি। ভাবনার জালে অজানা কত কী এসে রোজ ধরা দেয়।

তার কোনটা পাখি, কোনটা প্রজাপতি। তাদের সন্তর্পণে তুলে ধরি, পরখ করি। তারা আমার জানার সীমানাটা একটু একটু করে বাড়িয়ে দেয়।

খানিক আগে সুখ-দুঃখের কথা বলেছি। টের পাচ্ছিলুম, আমার সুখ-দুঃখের স্বাদ আবার ধীরে ধীরে বদলে যাচ্ছে; ফিরে যাচ্ছে আবার সেই শৈশবে বা কৈশোরে, যখন আচার খেতে ভাল লাগত। এখন এই বয়সে আবার লুকিয়ে টক কুল খেতে শিখেছি। সেই আমার সুখ। এ-সুখ বুকে কাঁপে না, জিভ দিয়ে লালা হয়ে ঝরে। সেই কৈশোরে যেমন ঝরত। পুরনোই নতুন হয়ে ফিরে এসেছে। একটি বৃত্ত সম্পূর্ণ প্রদক্ষিণ করে আদি বিন্দুতে এসে ঠেকেছি।

কিংবা ঠেকিনি, ঠেকব। আমার মৃত্যুর মুহূর্তে জন্মক্ষণটিকে ফিরে পাব।

পঞ্চাশের কোঠা পেরিয়ে ষাটে পড়ল, ষাট গড়িয়ে গড়িয়ে ঢলে পড়েছে সত্তরে। সিতেশবাবু প্রতিদিনই এসেছেন। আগে লাঠি ভর করে, শেষের দিকে লাঠিতেও হত না, একটি রিক্সার সঙ্গে বন্দোবস্ত করেছিলেন। তবু রোজ আসা চাই।

এসে বসতেন বাইরের ঘরে। লাঠিটা এক কোণে রেখে ঘাম মুছতেন। আমিও এসে বসতুম। তখন আর কথা হত না, বেশি না। উনি একটু হাসতেন, আমিও। দুটি হাসি মাঝপথে মিলে কয়েক মুহূর্ত স্থির হয়ে থাকত। এমন কত দিন হয়েছে। এক ঘণ্টার উপরে আমরা একই ঘরে বসে থেকেছি, কিন্তু একটিও কথা হয়নি, আমাদের শুধু দেখা হয়েছে।

সেই দিনান্তের দেখাটুকুও এক দিন শেষ হল। ওঁর হার্টের অসুখ হল, উপরে উঠতে পারেন না। আমি বাতে বিছানা নিয়েছি, নীচে নামি না।

তখনও আসতেন। দোতলায় শুয়ে শুয়ে ঠিক সময়ে বাইরের রকে লাঠির

ঠকঠক কখন শোনা যাবে, তার অপেক্ষা করতুম। সেই ঠকঠক আর কিছু না, শুধু জানান, উনি আছেন, এখনও আছেন। শুধু জেনে নিতে আসা, আমি আছি কি না।

দেহে ত সাড়া নেই, সমস্ত মন ব্যাকুল হয়ে বলে উঠত, আছি, আমিও আছি। সেই সাড়া কোন ধ্বনিকে ভর করে ওঁর কাছে যেত না, কিন্তু পেঁছত ঠিক। উনি বুঝতেন। রকে বসেই খানিক জিরিয়ে লাঠি ঠকঠক করে ফিরে যেতেন।

সেই আসা-যাওয়াটুকুও শেষ হয়ে গেল।

আমি ভয় পেয়েছি, আকুল হয়েছি। আমি কাঁদছি।

সময় পূর্ণ হলে যারা যায়, সংসার থেকে অপ্রয়োজনীয় বলে খারিজের খাতায় যাদের নাম ওঠে, তাদের মৃত্যুতে কি কেউ কাঁদে?

কাঁদে। বুড়োর শোকে বুড়িরাই কাঁদে।

সে কান্না শুধু বিচ্ছেদের নয়। প্রতিটি সমবয়সীর মরণ তাদের স্মরণ করিয়ে দেয় যে, তাদেরও যাবার দিন এল বলে।

আমিও যাব। তাই কাঁদছি। আমি মরলে কেউ ত কাঁদবে না, তাই নিজের মরণের কান্না নিজেই কেঁদে রাখছি।

আমার ছেলে, ছেলের বউ ভুল বুঝেছে। ভাবছে আমি কাঁদছি সিতেশ ঠাকুরপোর শোকে। তা ত নয়, আমি কাঁদছি আমার নিজেরই মৃত্যু-শোকে।

# ঈর্ষা

রমাপদ চৌধুরী

এক সময় শান্তনুকে আমরা উপহাস করতাম। উপহাস করবার মতই একটা কাজ করে বসেছে তখন শান্তনু। বি. এ. পাস করার আগেই বিয়ে করে বসেছে। তাও একেবারে ডল-পুতুলের মত একটা গ্রাম্য মেয়েকে। গ্রাম্য, অশিক্ষিত, তেরো-চোদ্দ বছরের একটি মেয়ে গলা অবধি ঘোমটা টেনে যেদিন সামনে এসে দাঁড়িয়েছিল সেদিন না হেসে পারিনি। মনে হয়েছিল, নাকে মুক্তোর নাকছাবি না থেকে নথ থাকলেই যেন বেশী মানাত।

সহপাঠীদের সকলকে অবশ্য বরযাত্রী যাবার জন্যে বলেনি শান্তনু। খবরটা সকলের জানবার কথাও নয়। কিন্তু দেখা গেল সারা কলেজে রাষ্ট্র হয়ে গিয়েছে, শান্তনু বিয়ে করছে।

গোলগাল ফরসা নাদুসনুদুস চেহারার শান্তনুর মুখে-চোখে এমনিতেই কেমন একটা বোকা-বোকা ভাব ছিল। দুলে দুলে ঘাড় কাত করে হাঁটত সে, দুলে দুলে ঘাড় কাত করে ক্লাসে ঢুকত। আর তা দেখে মেয়েরা, যারা আড়াআড়ি করে পাতা কয়েকটা বেঞ্চিতে আমাদের স্পর্শ বাঁচিয়ে বসত, তারা পরস্পরের সঙ্গে চোখের ইশারায় কী যেন বলাবলি করে ঠোঁট টিপে টিপে হাসত।

তাদের সেই চাপা হাসিটা কিন্তু সশব্দে খিলখিল করে উঠল শান্তনু যেদিন হলদে চিঠির তাড়া নিয়ে নিমন্ত্রণ জানাতে এল।

অন্য কেউ হলে হয়ত চেপে যেত। কিন্তু শান্তনু বলে ফেলল, বউ তার গ্রামের মেয়ে, ইস্কুলে ফিফ্‌থ্‌ ক্লাস পর্যন্ত পড়েছে। বয়েস তেরো কি চোদ্দ। আর সব শেষে বললে, "মা বলেছে, দেখতে কিন্তু খুব সুন্দর।"

খবরটা আমার কাছ থেকে শুনল নীলিমা, নীলিমার কাছ থেকে সমস্ত মেয়ে-মহল। হাসির হুল্লোড় উঠল তাদের মধ্যে।

ওঠবারই কথা। কারণ এ-কলেজের কোন ছাত্র তখন পর্যন্ত বিয়ের কথা কল্পনাও করেনি। ছাত্রীদের মধ্যে দু-দশজনের সিঁথিতে যদিবা সিঁদুর উঠেছিল, তবু তারা সিঁথির পাশের চুলগুলো ফাঁপিয়ে কীভাবে যেন সিঁদুরের রেখাটুকু ঢাকবার চেষ্টা করত। অর্থাৎ তখন কি ছাত্র কি ছাত্রী, আমাদের সকলের মনেই একটা রঙিন না-যায়-ধরা না-যায়-ছোঁয়া স্বপ্ন কুয়াশার মত জমে আছে। চোখে চোখে কত কী কল্পনা! হৃদয়ে অনেক রোমাঞ্চ!

নাকে নথ পরলে যাকে ভাল মানাত, শান্তনুর সেই জড় পদার্থের মত বউটিকে দেখে মনে মনে আমি গর্বিত না হয়ে পারিনি। কারণ নীলিমার মত মেয়ে আমাদের কলেজে আর-একটিও ছিল কিনা সন্দেহ। নীলিমার চেহারায় এমন একটা কিছু ছিল যার জন্যে সকলের চোখ গিয়ে পড়ত তারই উপর। রূপসী ছিল না নীলিমা, কিন্তু রূপে তার শ্রী ছিল। তার চেয়েও বেশী ছিল মুখেচোখে সপ্রতিভ ভাব। মুখের পেশীতে কোন কুঞ্চন না ফেলেও শুধু চোখ-জোড়া তার এত মধুর ভাবে হাসত, এত স্নিগ্ধ ছিল তার গলার স্বর যে তার সঙ্গে শুধু কথা বলার জন্যে অনেকেই লুব্ধ ছিল।

সেদিনই ক্লাস পালিয়ে প্রতিদিনের মত নিরুদ্দেশভাবে এ-গলি সে-গলি বেড়াতে বেড়াতে এক সময় নীলিমা হঠাৎ খিলখিল করে হেসে উঠল।— "রসগোল্লার বউকে দেখে এলেন?"

শান্তনুর গোলগাল চেহারার জন্যে মেয়েরা তাকে ঠাট্টা করে 'রসগোল্লা' নাম দিয়েছিল।

বললাম, "হ্যাঁ, দেখে এলাম।"

"কেমন দেখতে? পান্তুয়া, না লেডিগিনি?" বলে আবার হেসে উঠল নীলিমা।

বললাম, "লেডিগিনিই বলা চলে, যেমন কালো, তেমনি গোলগাল।"

নীলিমা হেসে বললে, "এইবার আপনিও একটা বিয়ে করে ফেলুন, অমনি একটা গেঁয়ো মেয়ে দেখে। দিব্যি রান্নাবান্না করে দেবে, কলেজে আসার আগে পান সেজে দেবে......"

সায় দিয়ে বললাম, "হ্যাঁ, আর বছরে বছরে একটি করে......"

কথা শেষ করার আগেই হয়ত হেসে লুটিয়ে পড়ত নীলিমা, কোন রকমে আমার কাঁধে হাত রেখে সামলে নিল বটে, কিন্তু তার বুকের-কাছে-ধরা বই-খাতার স্তূপ ছিটকে পড়ল রাস্তার উপর। সেগুলো কুড়িয়ে দিতে দিতে লক্ষ্য করলাম, গলির মোড়ের দোতলার বারান্দায় দাঁড়িয়ে দুটি বয়স্কা গৃহিণী সকৌতুকে কী যেন বলাবলি করছে আমাদের সম্বন্ধে।

তাড়াতাড়ি দুজনেই পাশের গলিতে ঢুকে পড়লাম। কারণ লোকচক্ষুর দৃষ্টিতে বড় অস্বস্তি বোধ করতাম তখন। আর বুঝতে পারতাম না, কেন ষাট বছরের বুড়োও ফিরে তাকাত আমাদের দিকে, খোঁড়া ভিখিরীটাও কেন ড্যাবড্যাব করে তাকাত! আর মিষ্টির দোকানের সামনে উনোনের ঠাণ্ডা ছাইয়ের গাদায় কুস্তি লড়তে লড়তে ল্যাংপেঙে রাস্তার ছেলেগুলো কেন ছুটে এসে নীলিমার কাছে পয়সা চাইত!

এখন বুঝতে পারি। কতই বা বয়স তখন আমাদের! কুড়িও পার হয়নি। নীলিমার বয়স কিছু কম। আর তখন আমি যদিও একখানা বাঁধানো খাতা নিয়ে কলেজে আসি, নীলিমা কিন্তু আসত একরাশ বই-খাতা দু হাতে

আড়াআড়ি করে বুকে চেপে। তাই সকলেই হয়ত বুঝতে পারত, আমরা কলেজ পালিয়ে ঘুরে বেড়াচ্ছি।

ক্রমশ নেশাটা আমাদের দুজনকেই এমন ভাবে পেয়ে বসল যে, বলা চলে কলেজ পালাবার জন্যেই আমরা কলেজে আসতাম। দুপুরের রোদে টো-টো করে ঘুরে বেড়াতাম কোনদিন, কখনও বা নির্জন কোন চায়ের দোকানে। যেদিন সময় বেশী পেতাম চলে যেতাম চিড়িয়াখানায়, মিউজিয়মে চাঁদপাল ঘাটে। ইডেন গার্ডেনের সবুজ ঘাস—কিংবা ভিক্টোরিয়া মেমোরিয়ালের গাছের ছায়ায় বসে বসে কীভাবে যে সন্ধে হয়ে যেত টের পেতাম না। কখনও অনর্গল আজেবাজে অর্থহীন কথায়, কখনও নিশ্চুপ স্তব্ধতায় শুধু পরস্পরের সান্নিধ্য-টুকু উপভোগ করে ঘণ্টার পর ঘণ্টা কেটে যেত।

পরীক্ষার তখন মাত্র কয়েকটা মাস বাকী। তবু পরীক্ষার কথা যেন ভুলেই গিয়েছিলাম। মনে পড়িয়ে দিল শান্তনু।

হঠাৎ একদিন এসে বললে, "পরীক্ষা দেওয়া আর হল না, কলেজ ছেড়ে দিচ্ছি।"

"কেন?" বিস্মিত হয়ে প্রশ্ন করলাম।

শান্তনুর চোখ ছলছল করে উঠল। বললে, "এ কলেজে পড়ার এত ইচ্ছে ছিল আমার......"

বললাম, "পড়লি না কেন? কে বাধা দিচ্ছে?"

শান্তনু বিষন্ন হাসি হেসে বললে, "এখানে মেয়েরাও পড়ে জানতে পেরে মা বললে, বিয়ে না করলে পড়া চলবে না। এখন বলছে, চাকরি না করলে, রোজগার না করলে বউকে এনে রাখা চলবে না। কী করি বল্? তোরা কিন্তু বেশ আছিস, ভাই।"

না হেসে পারিনি তার দুর্দশায়। তারপর যখন শুনলাম কোন একটা আপিসে চাকরি পেয়েছে সে, পড়া ছেড়ে দিচ্ছে, তখন তাকে রীতিমত নির্বোধ মনে হয়েছিল। চাকরি কি পালিয়ে যাচ্ছে? পড়া শেষ করে করা যেত না?

নীলিমা শুনে হেসে উঠল।—"হরিপদ কেরানী এবার আকবর বাদশা হবে। আপনিও একটা চাকরি যোগাড় করে নিয়ে কলেজ ছেড়ে দিন না।"

বললাম, "দেব, এখন নয়, কয়েক বছর বাদে। আর তখন যদি বেগম পাই বাদশা হতে বাধবে না।"

নীলিমার সুন্দর শরীরটা উচ্ছল হাসির তোড়ে কেঁপে কেঁপে উঠল। শাড়ির আঁচলটায় ডান হাতখানা মুড়ে দাঁতে তার প্রান্তটুকু চেপে বললে, "কলেজে-পড়া মেয়ে ত আর বেগম হবে না, তার জন্যে লেডিগিনি খুঁজতে হবে।"

কিন্তু আমি জানতাম. স্পষ্ট করে ভালবাসার কথা কোনদিন উচ্চারণ না করলেও, ভবিষ্যতের একটি শান্ত সংসারের ছবি আমাদের কারও মনে উদয় না হলেও আমরা পরস্পরের ওপর একটা অস্বাক্ষরিত স্থিরবিশ্বাসের দাবি মেনে

নিয়েছিলাম। মেনে নিয়েছিলাম বলেই সে-কথাটা কোনদিন প্রকাশ করে বলিনি, সে-কথাটা শোনবার জন্যে কোনদিন আগ্রহ প্রকাশ করিনি।

শুধু পরীক্ষা পাস করে নীলিমাকে প্রশ্ন করেছিলাম, "এবার?"

"চাকরি নাও।"

পরীক্ষা পাস করে নীলিমা এসে প্রশ্ন করেছিল, "এবার?"

"আবার পড়।"

অর্থাৎ তখন আমরা পরস্পরের উপদেষ্টা।

সুযোগ পেয়ে একটা চাকরিতে ঢুকে পড়লাম সেই সময়ে। আর ভাবলাম, এইবার বলি নীলিমাকে নতুন সংসারের কথা। যদিও তখন মনে মনে বেশ একটা সন্দেহ ছিল, এই রোজগারে ঘর বাঁধার স্বপ্ন দেখা নির্বুদ্ধিতা কিনা! কিন্তু তা যে এতখানি নির্বুদ্ধিতা বুঝতে পারতাম না, যদি না সিনেমা-হল্ থেকে বেরিয়ে এসেই শান্তনুর সঙ্গে দেখা হত।

শান্তনুকে দেখতে পেয়েই আমার হাতে একটা চিমটি কেটে কৌতুকে হেসে উঠল নীলিমা। যেন শান্তনুর চেহারাটাই হাস্যকর। বললে, "রসগোল্লা। তোমার বন্ধু।"

শান্তনু তখন ফিরে তাকিয়েছে।

বললাম, "কী রে কী খবর?"

নীলিমা আঁচলে হাসি ঢেকে দূরে দাঁড়িয়ে রইল। আর তার দিকে তাকিয়ে শান্তনুর মুখে কেমন একটা অস্বস্তির ছাপ পড়ল।

তবু কিন্তু-কিন্তু করে বললে, "বেশ আছিস তোরা। আমি ভাই নাজেহাল হয়ে গেলাম। এক শ টাকা মাইনে, এদিকে দুটো বাচ্চা। ছোটটা, মেয়েটা ভুগছে ক' মাস থেকে, ডাক্তারের খরচ দিতেই ফতুর হয়ে গেলাম।"

আরও অনেক দুঃখের কথা বলল শান্তনু। শেষে জিজ্ঞেস করল, "বিয়ে করেছিস?"

বললাম, "না।"

শান্তনু হেসে বললে, "তোর কী, শিক্ষিত শহুরে মেয়ে বিয়ে করবি, দরকার হয় দুজনেই চাকরি করে দিব্যি সংসার চালাতে পারবি। যাক, চলি ভাই, ছেলেটার জন্যে আবার ওষুধ নিয়ে যেতে হবে।"

শান্তনু চলে গেল। আর তার দুর্দশার কথা শুনে নীলিমা হেসে কুটিকুটি।

তারপর হঠাৎ হাসি থামিয়ে বললে, "আমি বাবা ও-সবের মধ্যে নেই। চাকরিবাকরি একটা না করে......"

আমারও মনে হল, কথাটা মোটেই যুক্তিহীন নয়। স্বপ্ন দেখা এক জিনিস, আর তাকে বাস্তবে রূপ দেওয়া অন্য। অর্থই পরমার্থ এ-যুগে, তার অভাবে কত সুখের সংসারও বিস্বাদ হয়ে যায়। কত উন্মাদ সমুদ্র নিস্তরঙ্গ হয়ে যায়।

এ-কথাটা বোধহয় আমার চেয়েও ভাল করে বুঝত নীলিমা। তাই পড়া শেষ করেই একটা চাকরির জন্যে উঠে-পড়ে লাগল সে। আর শেষ পর্যন্ত একটা মেয়েদের ইস্কুলে চাকরি পেয়েও গেল।

তারপর একটা বিশেষ দিন দেখে আমাদের পরস্পরের স্থিরবিশ্বাসকে স্বাক্ষরিত রূপ দিলাম। উঠে এলাম এই ছোট্ট ফ্ল্যাটে।

এতদিন শান্ত সংযত ছিল নীলিমা। বাস্তবের মাটি থেকে এতটুকু পা তুলতে রাজী হত না। কিন্তু এই নতুন ঘরের হাওয়ায় কী যেন এক নেশা ছিল। উচ্ছল উন্মাদনায় নেচে উঠল ওর চোখের তারা। এই প্রথম বোধহয় স্বপ্ন দেখতে শুরু করল।

কোত্থেকে একটা বাচ্চা চাকর যোগাড় করে আনল, তাকেই রান্নার কাজ শিখিয়ে নেবে। চল, একটা কুকার কিনে নিয়ে আসি, কমলাদি বলছিল, রান্নার খুব সুবিধে। খাট কী হবে, একটা তক্তাপোশ হলেই চলবে। রেণুদি, ভূগোলের টীচার, বলছিলেন যে, চেয়ার-টেবিল নিলামে কিনলে অনেক সস্তা। জানলার পর্দাটা পালটে আনবে, সবুজ রঙ আমার বিষ লাগে। চল, তোমার সঙ্গে আমিও বাজার যাব। এই যা, তালাই কেনা হয়নি যে! না, না, কেনা তোশকে শুতে পারব না। মড়া নিয়ে যাওয়ার কিনা কে জানে! তার চেয়ে নতুন তৈরী করিয়ে নাও। দুদিন কি মাদুরে শোয়া যাবে না! একটা ফুলদানি কিনে আনব ইস্কুল থেকে ফেরবার সময়, কেমন!

সত্যি, দেখে দেখে বিস্মিত হতাম। দুদিনেই ছোট্ট ফ্ল্যাটের দুখানা ঘর কী সুন্দর করে সাজিয়ে তুলল নীলিমা। জীবনের কোথাও যেন যতি নেই, ছেদ নেই। সংসারের কোথাও যেন কুশ্রীতা রাখবে না, গ্লানি রাখবে না।

আনন্দের স্রোতে, রোমাঞ্চের মত্ততায় গা ভাসিয়ে দিনগুলো কেটে যাচ্ছিল। আশা করেছিলাম এমনি করেই বুঝি সমস্ত জীবনটা কেটে যাবে। কিংবা কে জানে, জীবনের কথাই হয়ত তখন ভাবতাম না। জীবন যে এত দীর্ঘ তা জানতাম না।

আমাদের দুজনের মনেই তখন একটি নেশা। পরস্পরকে চমকে দেবার নেশা। কোন-কোনদিন তাই আপিসের ছুটি হওয়ার অনেক আগেই ফিরে আসতাম। কোনদিন নীলিমা ফিরে আসত অনেক দেরিতে। তার প্রতীক্ষায় বসে থেকে বিরক্ত-হয়ে-ওঠা আমার মুখটা দেখতে নাকি বেশ মজা লাগে। বলত নীলিমা।

এমনি করেই দিন কেটে যাচ্ছিল। শুধু দুঃসহ লাগত মাঝে মাঝে যখন নাইট ডিউটি দিতে হত। অথচ সেটুকু সহ্য না করেও উপায় ছিল না। খবরের কাগজের আপিসে বার্তা-বিভাগের চাকরি, সে কেন জানতে চাইবে একটি নতুন-বাঁধা হৃদয়ের বার্তা।

নীলিমা মাঝে মাঝে অনুযোগ করত, "ও-চাকরি তুমি ছেড়ে দাও।"

বলতাম, "দেব, তার আগে অন্য একটা জুটিয়ে নিয়ে।"

কিন্তু জুটিয়ে নেব বললেই কি জোটে? না কি চাকরি করতে করতে সে-উদ্যম সকলের থাকে?

তবু তারই মাঝে রোমাঞ্চ বুনে নিতাম। চেষ্টা করতাম, যাতে পরস্পরকে চমকে দেওয়ার নেশাটা না কেটে যায়।

তাই সেদিন নাইট-ডিউটি সত্ত্বেও শরীর খারাপের নাম করে ফিরে এলাম। গলির চৌকো ধোঁয়াটে আকাশে পূর্ণিমার চাঁদ।

ঘরে ঢুকেই বললাম, "আজকের এমন সুন্দর রাতটা তোমাকে ছেড়ে থাকতে ইচ্ছে হল না, চল, ছাদে গিয়ে বসি।"

চোখ কপালে তুলল নীলিমা। বিছানার ওপর স্তূপীকৃত খাতার রাশি দেখিয়ে বললে, "বেশ, আর ঐ পরীক্ষার খাতাগুলো কে দেখবে? কালকেই শেষ দিন, ফেরত দিতে হবে।"

সারা রাত বিছানায় শুয়ে ছটফট করলাম, ঘুমবার চেষ্টা করলাম। আর হঠাৎ মাঝরাতে ঘুম ভেঙে যেতেই দেখলাম, নীলিমা তখনও টেবিল-ল্যাম্পের নীচে ঝুঁকে পড়ে পরীক্ষার খাতা দেখছে। নিজেকে শান্ত করলাম এই ভেবে যে, প্রতিদিনই ত আর পরীক্ষার খাতা দেখতে হবে না নীলিমাকে।

এদিকে ক্রমশ টের পাচ্ছিলাম একটা সংসারকে সচল রাখতে দুটো রোজ-গারের চাকাও যথেষ্ট নয়। তাই উপরি আয়ের চেষ্টা করতে হত। আর সেই উপরি আয়ের আশাতেই সুযোগ পেলে দু-চারটে প্রবন্ধ লিখতাম। দু-চারখানা বই আর পত্রিকা উল্টেপাল্টে দেখে 'ভারতের পররাষ্ট্রনীতি' বা 'স্বাধীনতা ও মহাত্মাজী' ধরনের প্রবন্ধ লেখা ত এমন কিছু শক্ত নয়। দু-দশ টাকা যদি আসে ত মন্দ কি!

ভোরবেলায় উঠে খাতা-কলম নিয়ে হয়ত লিখতে শুরু করেছি, অমনি নীলিমা এসে বললে, "এই, বলতে ভুলে গিয়েছিলাম, চল, আজ রেণুদি আমাদের দুজনকে চায়ের নেমন্তন্ন করেছেন। তোমার সঙ্গে আলাপ করবেন—"

"কিন্তু প্রবন্ধটা যে আজকেই চাই।"

মুখ থমথম করে উঠত নীলিমার।—"তা বলে সামাজিকতা মানবে না? নেমন্তন্ন করেছেন—"

বাধ্য হয়েই উঠতে হত। কিন্তু তখন বোধহয় বুঝতে পারতাম না যে ভিতরে ভিতরে একটু একটু করে নীলিমার উপর আমি অসন্তুষ্ট হয়ে উঠেছি।

সংসারের চাকাকে সচল রাখতে হলে কিছু উপরি আয় যে প্রয়োজন তা নীলিমাও যে বুঝত তার প্রমাণ পেলাম দিন কয়েক পরেই।

সারাদিন আপিস করে ভিড় ঠেলে বাসে উঠে বাসায় ফিরতে সাড়ে সাতটা বেজে গেল। বড় ক্লান্ত লাগছিল। বাসায় ঢোকার আগেই নীলিমার গলা শুনলাম। বেশ চেঁচিয়ে চেঁচিয়ে বলছে, "এতবার বললাম মনে থাকছে না কেন?

চণ্ডাশোক ধর্মাশোকে রূপান্তরিত হলেন কেন? কী দেখে অনুশোচনা হল তাঁর?"

কী ব্যাপার? ঢুকেই দেখি, একটি বছর বারো বয়সের মেয়ে মাথা নিচু করে বসে আছে, আর নীলিমা পড়াচ্ছে তাকে।

পাশের ঘরে এসে বসলাম। সমস্ত শরীর ক্লান্ত লাগছিল, মন বিরক্ত হয়ে উঠল। কানের কাছে তখনও নীলিমার গলা ভেসে আসছে : কলিঙ্গ যুদ্ধজয়ের পর শত শত সহস্র সহস্র মৃতদেহ দেখিয়া সম্রাট অশোক...

নটা বাজার পর ছাত্রীকে বিদায় দিয়ে উঠে এল নীলিমা। মৃদু হেসে বললে, "আজ থেকেই শুরু করলাম। বলিনি তোমাকে, মাসে পঁচিশ টাকা করে দেবে, শুধু সন্ধের সময়টা পড়াতে হবে।"

সমস্ত মন যেন বিষিয়ে উঠছিল নীলিমার বিরুদ্ধে, নিজের অদৃষ্টের বিরুদ্ধে। হ্যাঁ, কখন থেকে যেন অদৃষ্ট মানতে শুরু করে দিয়েছিলাম।

আমার মুখের ভাবে বোধহয় মনের ঝড়টা টের পেল নীলিমা। কৌতুকের হাসি হেসে এসে দাঁড়াল আমার পিছনে। ওর নরম সরু সরু আঙুলগুলো আমার চুলের মধ্যে কাঁকুইয়ের মত টানতে টানতে বললে, "রাগ কোর না, লক্ষ্মীটি। দুটো টাকা যদি পাওয়া যায়, রাণুদি কমলাদিও ত ট্যুইশনি করেন। তা ছাড়া তোমার খাটুনি ত কত বেশী, আমার মোটেই কষ্ট হয় না।"

মন নরম হয়ে গেল মুহূর্তে। বেচারী। আমার জন্যেই ত......

সব বুঝতাম। কিন্তু সব বুঝেও নীলিমার বিরুদ্ধে এভাবে ক্রুদ্ধ হয়ে উঠব একদিন, আমি নিজেও কল্পনা করিনি।

মাস কয়েক পরের কথা। নাইট ডিউটি দিয়ে ফিরে এলাম ভোরবেলায়। খিদেয় পেট জ্বলছে, ক্লান্ত শরীর, অথচ......

বাড়ি পোঁছেই দেখলাম, নীলিমা সেজেগুজে তৈরী হয়ে দাঁড়িয়ে দাঁড়িয়েই প্লেটে ঢেলে চা খাচ্ছে। বেশ একটা তাড়াহুড়োর ভাব মুখে চোখে।

বললাম, "কী ব্যাপার?"

হাসল নীলিমা।—"মর্নিং স্কুল শুরু হল যে। স্টোভে জল চড়িয়ে দিয়েছি, চা-টা তুমিই করে নিও, আর কিছু খাও ত চাকরটাকে বোল......"

বলেই দ্রুত পায়ে বেরিয়ে গেল সে।

সে এক দুঃসহ জ্বালা। দিনের পর দিন। ভোরবেলায় ফিরে আসি, আর নীলিমা ছুটতে ছুটতে চলে যায় মর্নিং স্কুলে। রাত জাগতে হবে বলে এগারোটার মধ্যে খেয়েদেয়ে শুয়ে পড়ি, নীলিমা কখন ফেরে টেরও পাই না। সন্ধের সময় ঘুম থেকে উঠে দেখতাম নীলিমার ছাত্রী এসে হাজির হয়েছে। কানের পাশে পাঠ্যপুস্তকের ঘ্যানঘ্যানানি ভাল লাগত না, বেরিয়ে পড়তাম। একা একা ঘুরে বেড়াতাম রাস্তায়, পার্কে, যেখানে খুশি।

নটার সময় ফিরে খাওয়া-দাওয়া সেরে আপিসে বেরিয়ে যেতাম। বাড়িতে

একা বসে থাকার চেয়ে যেন বাইরে একা থাকাও অনেক রমণীয়। নীলিমাকে পেয়ে নীলিমার সান্নিধ্যের লোভে যে বন্ধুদের ভুলে গিয়েছিলাম, তাদেরই খুঁজে বেড়াতাম, খুঁজে বের করতাম কখনও কখনও।

তবু এক-একদিন হঠাৎ মনে রোমাঞ্চ জাগত। মনে হত নীলিমার উপর যেন অবিচার করছি।

সেদিন দুপুরের সীফ্‌ট্‌ শেষ করে বাসায় ফিরতে ফিরতে হঠাৎ মনে হল, বহুদিন সিনেমা দেখিনি। নীলিমাকে সঙ্গে নিয়ে সিনেমা দেখিনি বহুদিন। একেবারে দুখানা টিকিট কেটে নিয়ে বাড়ি ফিরলাম। রবিবার, সুতরাং নীলিমার ছাত্রী থাকবে না আজ।

এসে বললাম, "চল, সিনেমা দেখে আসি, টিকিট কেটে এনেছি।"

চোখ কপালে তুলল নীলিমা।—"না জিগ্যেস করেই টিকিট কাটলে?"

"কেন? ছাত্রী ত নেই আজ।"

নীলিমা হাসল, বিমর্ষ হাসি।—"ছাত্রী নেই, কিন্তু আমিই ছাত্রী এখন। সামনের হপ্তায় পরীক্ষা দিতে হবে, পাস করলে মাইনে বাড়বে কিছু।"

বললাম, "তা হলেই বা। পরীক্ষা ত আজ নয়।"

"বাঃ রে, সব ত ভুলে গেছি, ঝালিয়ে নিতে হবে না একটু!"

অনুরোধ করলাম, বললাম, "টাকার চিন্তা তোমাকে করতে হবে না।" তবু শুনল না নীলিমা। বললে, "আহা, শুধু টাকার জন্যেই নাকি! ইস্কুলের সব টীচার দিচ্ছে, সবাই পাস করবে আর আমি যদি ফেল করি? প্রেস্টিজ বলে ত একটা কথা আছে।"

বিরক্ত হয়ে বেরিয়ে এলাম। টাকা, প্রেস্টিজ, ইস্কুল, ট্যুইশনি, পরীক্ষার খাতা! সারা শরীর রী-রী করে উঠল। না, প্রয়োজন নেই নীলিমার। দেখি রাস্তায়, ঘাটে, পার্কে কোথাও কোন চেনা লোক পাওয়া যায় কিনা! তাকে নিয়েই সিনেমা দেখে আসব।

ভাগ্যক্রমে দেখাও হয়ে গেল। হাতে ছাতা, ছেঁড়া ক্যাম্বিসের জুতো, পিঠটা কুঁজো হয়ে গিয়েছে। প্রথমটা চিনতে পারিনি।

সামনাসামনি হতেই থমকে দাঁড়ালাম।—"শান্তনু না?"

শান্তনু হাসল।—"কী খবর? বিয়েটিয়ে করেছিস?"

বললাম, "করেছি। নীলিমাকে। তুই ত দেখেছিস তাকে। কিন্তু তাকে বিয়ে করেই এই দুর্দশা, একা একা সিনেমা দেখতে যাচ্ছি। চল্‌ তুইও।"

খুশীই হল শান্তনু। বেশ বুঝলাম, অর্থাভাবে বেচারা সিনেমা দেখতে পায়নি বহুদিন।

সিনেমা দেখতে দেখতে মাঝে মাঝে শুধু বলে, "বাঃ, বেশ ছবিটা। বউকে নিয়ে এলে হত। একা একা দেখলাম, শুনে এত চটবে!"

(সং. ৫-১০) রমাপদ চৌধুরী

সিনেমা থেকে ফিরতে ফিরতে শান্তনু হঠাৎ বললে, "চল্, একটু চা খেয়ে যাবি আমার বাসায়।"

বললাম, "চল্। তোর বউয়ের সঙ্গেও আলাপ হবে।"

শান্তনু ঠিক সেই আগেকার মতই বোকা-বোকা লজ্জার হাসি হাসল। সঙ্কোচের সঙ্গে বললে, "আলাপ করবি? কী আলাপ করবি, গেঁয়ো বউ ত আমার।"

ছোট্ট একতলার একখানা ঘর, একফালি বারান্দা। পুরনো বাড়ি, দেয়ালের পলেস্তারা খসে পড়েছে কোথাও কোথাও। আর সারা ঘরখানা জিনিসপত্রে ঠাসা। তক্তপোশ, তোরঙ্গ, একটা মোড়া, দেয়ালে-ঝোলানো একটা কাপড়ের টিয়াপাখি, মা-কালীর একখানা বাঁধান ছবি, তিনটে ক্যালেন্ডার। একসময় এ-ঘরে দু মিনিট থাকতে হলে প্রাণ হাঁপিয়ে উঠত। কিন্তু কেন জানি না, বেশ ভালই লাগল।

বিছানার উপর একটা রোগা মেয়ে ঘুমচ্ছিল। আর ছেলেটাকে কোলে করে নিয়ে এল শান্তনু। ফিসফিস করে কী যেন বলে এল ওদিকের বারান্দায়। বুঝলাম শান্তনুর স্ত্রী রান্না করছে।

বিছানার উপর থেকে তালপাতার পাখাটা নিয়ে গেল শান্তনু। দরজার এ-পাশ থেকে যেটুকু দেখা যায়, দেখলাম শান্তনু বসে বসে উনুনে হাওয়া করছে।

একটু পরেই একটা প্লেটে করে কিছু ফল নিয়ে এসে দাঁড়াল শান্তনুর স্ত্রী। একটু রোগা হয়েছে, কালো হয়েছে আগের চেয়ে। ঘোমটা কমেছে তার। তবে সেই লাজুক হাসিটা আছে এখনও।

বললাম, "এসব কী হবে, আমি ফল খাই না। চা দিন বরং।"

শান্তনুর স্ত্রী হেসে বললে, "গরিবের ঘরে আম কলা ছাড়া আর কী দেব বলুন! এসেছেন যখন খেতে হবে।"

খেলাম, তৃপ্তির সঙ্গে খেলাম।

শান্তনুর স্ত্রী কাজের ফাঁকে ফাঁকে এল, কথা বলল, একবার ঘুমন্ত মেয়েটাকে পাখা করতে করতে গায়ে হাত দিয়ে বললে, "জ্বর ছেড়েছে বোধহয়।"

শান্তনু বললে, "মেয়েটা বড় ভুগছে। একটা সারে ত আরেকটা হয়।"

শান্তনুর স্ত্রী বললে, "আজ ত দক্ষিণেশ্বর যাব ভেবেছিলাম, ওর জ্বরটার জন্যেই যাওয়া হল না।"

"দক্ষিণেশ্বর!" বিস্মিত হয়ে বললাম, "কেন?"

শান্তনুর স্ত্রী হাসল। বললে, "বেড়াতে। আমরা ত রবিবারে রবিবারে বেড়াতে যাই। কখনও বেলুড়, কখনও দক্ষিণেশ্বর।" শান্তনুর স্ত্রী একটু পরে সশব্দে হেসে উঠে বললে, "কিন্তু সবচেয়ে মজা হয়েছিল ডায়মণ্ডহারবার গিয়ে। বলব?"

বলে কৌতুকের চোখে তাকাল সে শান্তনুর দিকে। শান্তনু হাসল, ইশারায় নিষেধ জানাল।

বললাম, "আর অন্য দিনগুলো কী করিস?"

শান্তনু হাসল। স্ত্রীর সঙ্গে একবার চোখাচোখি করে হেসে বললে, "উনি আসার পর থেকে কিছু করবার সময় কই? সকালে বাজার যাই, দাড়ি কামাই, আপিস যাই। আর বিকেলে দু মিনিট ফিরতে দেরি হলে ও দরজা খুলবে না। তাই ফিরে এসে ছেলেমেয়েগুলোকে দেখি একটু, ও রান্না করে।"

"ব্যস, আর কিছু না?" প্রশ্ন করলাম সবিস্ময়ে।

শান্তনু হেসে বললে, "এই উনুনে পাখাটাখা করে দিই, কয়লা ভেঙে দিই, ও বেচারী একা আর কত করবে বল্।" তারপর লাজুক হাসি হেসে শান্তনু বললে, "তোরা ত বেশ আছিস, অভাব নেই, দুজনে রোজগার করিস......"

বিদায় নিয়ে চলে এলাম আর একা একা আমার নির্জন নিঃসঙ্গ বাসার পথ ধরে আসতে আসতে মনে মনে বললাম, শান্তনুকে আমি ঈর্ষা করি, শান্তনুকে আমি ঈর্ষা করি।

নীলিমা তখনও গুনগুন করে কী যেন মুখস্থ করছে। পরীক্ষার পড়া, প্রেস্টিজের পড়া, মাইনে বাড়ানর পড়া।

বললাম, "পড়া রাখ তোমার, শোন, আজ রসগোল্লার বাড়ি গিয়েছিলাম। অভাবের সংসার হলেও......"

খিলখিল করে হেসে উঠল নীলিমা।—"লেডিগিনিকে দেখলে?"

"দেখলাম। এত সামান্য রোজগার, তায় একটা ছেলে একটা মেয়ে, কিন্তু..."

নীলিমা হঠাৎ হেসে উঠল। বললে, "ও-ভাবে অভাব-অনটনে সংসার করার শখ যে কেন হয় ওদের!"

বলল বটে, কিন্তু মনে হল নীলিমাও যেন লেডিগিনিকে ঈর্ষা করে।

আর সঙ্গে সঙ্গে, কেন জানি না, শান্তনুর কথাটা মনে পড়ল।—তোরা ত বেশ আছিস, অভাব নেই, দুজনে রোজগার করিস......

কথাটা যেন সমস্ত দেহমনে সান্ত্বনার প্রলেপ বুলিয়ে দিল। সান্ত্বনা এইটুকুই যে, শান্তনুও আমাদের ঈর্ষা করে।

# গান্ধারী

ননী ভৌমিক

মেডিকেল কলেজে পড়ি। ছুটিতে ছুটিতে বাড়ি যাই। বাড়ি মানে মফস্বল জেলার একটা শহর। বাড়ি যাই আর আশ্চর্য লাগে। যে শহরটাতে বড় হয়ে উঠেছি, সেটা আসলে এত তুচ্ছ, মামুলী, এত পেছিয়ে পড়া ছিল নাকি কখনো ?

শহরটা হয়ত যা ছিল তাই আছে, হয়ত বা একটু এগিয়েছে। কিন্তু আমাদের মন এগিয়ে চলেছে তার চেয়ে অনেক দ্রুত একটা গতিতে। তাই এক একবার ছুটিতে শহরে আসি, আর এক এক পোঁচ ম্লান হয়ে যায় শহরটা, এক এক ডিগ্রি তুচ্ছ। ছেলেবেলায় মোড়ের যে ঝুপসি গাছটা দেখে বিস্ময়ে চোখ ভরে উঠত, এক ছুটিতে এসে চোখে পড়ল তার মধ্যে এতটুকু অসাধারণ কিছু নেই। নিতান্ত মাঝারি আকারের একটা ধুলো ভরা বট। মেথর পাড়ার যে বদরাগী ভয়াবহ মাতালটাকে দেখে পাড়াশুদ্ধ সকলে বারবার ভয় পেয়েছি, আর মনে মনে অসুরের মূর্তি কল্পনা করেছি, এক ছুটিতে এসে মনে হল সে একটা নিতান্ত গ্রাম্য বিনীত বৃদ্ধ লক্ষ্মীছাড়া মাত্র। তাকে দেখে করুণা ছাড়া আর কোনো ভয়াবহ অনুভূতির অবকাশই হবে না।

শহরের সবচেয়ে বলবান লোকটা, সবচেয়ে সুপুরুষ বাবুটি, সবচেয়ে মাননীয় মাষ্টারমশাই—বছরের পর বছর এ'রা সকলেই আমাদের চোখে এক এক পোঁচ ম্লান, এক এক ডিগ্রি করে মামুলী হয়ে উঠতে লাগলেন। আমাদের কষ্ট হত, তবু মেনে নিয়েছিলাম এই হবে, কেন না আমরা তখন এক এক ডিগ্রি করে এগিয়ে চলেছি।

ফলে মা-মণিকে দেখে সেই ছেলেবেলার যা যা মনে হত, পরে যে আর তা মনে হবে না, সেটা জানা কথা। তবু ছুটিতে এলেই মা-মণির সঙ্গে একবার করে দেখা না করে যেতাম না। তাঁর রান্নাঘরের সামনে পিঁড়ি পেতে বসতাম, চা খেতাম কাঁসার গেলাসে। ওঁদের বাড়িতে চিনেমাটির কাপ বড়ো একটা থাকত না।

আর গল্প করতাম। মা-মণি নিজে যেমন গল্প করতে ভালোবাসতেন, তেমনি শোনার মতো গল্প পেলেও ছাড়তেন না। বলতেন, 'তোরা তো আজকাল কলকাতার লোক। নতুন কি সিনেমা দেখলি বল না।'

নতুন দেখা যা-কিছু, নতুন আইডিয়া যা-কিছু যথাসাধ্য মা-মণিকে

শোনাতাম। অতি আধুনিক কোনো একটা ইংরেজি ফিল্ম কিংবা অতিখ্যাত কোনো একটা ফরাসী উপন্যাসের গল্প শুনিয়ে বলতাম, 'জানো মা-মণি, দুনিয়াটা ভয়ানক এগিয়ে যাচ্ছে। লোকে আর সুন্দর করে বানাতে চায় না, সত্যি করে বলতে চায়।'

'কিন্তু এ তোদের কি সত্যি হলরে বীরু? যে গল্প বললি তার মানে তো এই যে ভালোবাসাটা আসলে ভালোবাসা নয়, নিতান্ত স্বার্থপর একটা প্রবৃত্তি? এ কী রকম সত্যি? এ সত্যি জেনে লাভ কি?'

আমি ডাক্তারির ছাত্র। ডাক্তারি প্রমাণ দিয়ে জানাতাম, 'রকম টকম বুঝি না, লাভ লোকসানের কথা নয় কিন্তু এই-ই হল বিজ্ঞানের আবিষ্কার। বিজ্ঞানকে গাল দাও কিংবা গ্রহণ করো, সেটা বিজ্ঞানই।'

মা-মণি বলতেন, 'হয়ত তোদের কথাই সত্যি। কিন্তু সব সত্যি তোরাই জেনে ফেলেছিস বলতে চাস? আর হলেই বা সত্যি। সত্যিই কি সব? আমি যদি না মানি?'

মা-মণি তর্ক করতেন কিন্তু কিছু না জেনে। সেই অনেক কাল আগে যা জেনেছিলেন যা শিখেছিলেন সেইটুকুর জোরে। তারপর না পেরে, উঠে যেতেন সংসারের এটা ওটা কাজে। কোলের মেয়েটাকে দুধ খাওয়ানো হয় নি। তার বড়োটা ধুলোর মধ্যে গড়াচ্ছে। বড়ো ছেলে ম্যাট্রিক পাশ করার পর থেকে বাড়িতে বিশেষ থাকে না। মাঝখানের ছেলেমেয়েগুলো পড়ার নামে এর ওর সঙ্গে খুনশুটি করে চলেছে অনবরত।

আর তখন, অসহ্য মামুলী মনে হত মা-মণিকে। অসহ্য রকমের পেছিয়ে পড়া এক গ্রাম্য মাষ্টারের মধ্যবয়সী স্ত্রী মাত্র। সংসারের অনটন আর একগাদা ছেলেমেয়ে ছাড়া আর কোনো ভাবনা ভাবার ক্ষমতা যার নিঃশেষ হয়ে গেছে অনেকদিন। অথচ এই মা-মণিকে আমরা একদিন কী চোখেই না দেখেছিলাম।

ইংরেজির নতুন মাষ্টার এসেছিলেন প্রমথবাবু। যা পড়াতেন সব কিছুই অপূর্ব লাগত। স্কুলের পড়া ছাড়াও তাঁর বাড়িতে আমরা হানা দিতাম দলবেঁধে। আর কিছু দিনের মধ্যেই দেখা গেল প্রমথবাবুর চেয়েও বড়ো আকর্ষণ আছে প্রমথবাবুর বাড়িতে : মা-মণি।

প্রমথবাবুকে আমরা ডাকতাম স্যার বলে। প্রমথবাবুর স্ত্রীকে কি বলে ডাকা যায় আমরা ভেবে পাই নি : গুরুমা? কাকীমা, মাসীমা? কোনোটাই ঠিক পছন্দ হচ্ছিল না। মা-মণিই বললেন, 'শোনো, গুরুমা-টুরুমা নয় বাবা। কি বিচ্ছিরি সেকেলে ডাক। তোমরা বরং আমাকে মা-মণি বলে ডেকো, কেমন?'

ডাকার মতো এমন সুন্দর একটা নাম আমরা এর আগে কখনো শুনিনি। উল্লাসে আমরা চেঁচিয়েছিলাম, 'ঠিক তো! কি সুন্দর নাম। মা-মণির মাথা ছাড়া এসব আর কারো কাছ থেকে বেরুত না।'

আমাদের কাছে মা-মণি ছিলেন যা কিছু সুন্দর, যা কিছু আধুনিক তারই প্রতীক।

আমাদের যেতে দেখলে মা-মণি একটা না একটা কবিতার লাইন বলে আমাদের অভ্যর্থনা করতেন। আর সব কবিতা রবীন্দ্রনাথের।

যাবো বলে কোনোদিন যদি যেতে দেরি হত, তো দেখতাম মা-মণি ঠিক দাঁড়িয়ে আছেন দরজায়। আমাদের দেখে সুর করে বলে উঠতেন, 'ঘণ্টা বেজে গেছে কখন অনেক হল বেলা...'

বাইরের ঘরে অতিথি অভ্যাগত কেউ এলে প্রমথবাবু যখন তাঁর দরিদ্র আয়োজন নিয়ে বিব্রত হয়ে উঠতেন, তখন অন্দরে মা-মণি খানিক রহস্য খানিক আক্ষেপে চা তৈরি করতে করতে হাসতেন, 'কোথায় বাদ্য কোথায় মাল্য কোথায় আয়োজন...' আর তখন মা-মণির সংসারের সমস্ত দারিদ্র্যটুকুও যেন সুন্দর হয়ে উঠত।

আমরা প্রায়ই আলোচনা করতাম ম্যাট্রিক পাশ করে কে কি করব এই সব। তখন মাঝে মাঝে সমস্ত আলোচনাটাকে এক আশ্চর্য বেদনার জগতে তুলে দিয়ে মা-মণি আবৃত্তি করতেন, 'পাগল হইয়া বনে বনে ফিরি আপন গন্ধে মম, কস্তুরী মৃগ সম...'

আমরা প্রায়ই তর্ক করতাম, কে সুন্দর দেখতে, কে কুৎসিত, কে ফর্‌সা, কে কালো। আর তখন সমস্ত আলোচনা ভাসিয়ে দিয়ে মা-মণি হয়ত গুণগুণ করে উঠতেন 'কালো সে যতোই কালো হোক. দেখেছি তার কালো হরিণ চোখ।' আর বিস্ময়ের শেষ পেতাম না আমরা।

খুব বেশি পড়াশুনা ছিল না মা-মণির। কিন্তু এমন আশ্চর্য একটা মন ছিল, যা আমাদের বাড়ির, আমাদের চারপাশের বাড়ির কারো মধ্যে আমরা দেখি নি। পাঠ্যপুস্তকের বাইরে রবীন্দ্রনাথের যে কবিতা আমরা হয়ত কোনো-দিনই পড়ে দেখতাম না, সেই সব কবিতা যেন একটা জীবন্ত মানে নিয়ে মা-মণিকে গড়ে তুলেছিল। সেই সব না শোনা না চেনা কবিতা থেকে আমরা কিছুতেই মা-মণিকে আলাদা করে দেখতে পারতাম না।

অথচ মা-মণির চারপাশের যে জগতটা ছিল. তারসঙ্গে এই কবিতার জগতের এতটুকু কোনো মিল থাকলেও না হয় হত। প্রমথবাবু পড়াতেন ভালো, কিন্তু হাজার হলেও তিনি ছিলেন মফস্বল স্কুলের এক মধ্যম মাষ্টার মাত্র। অভাব-অনটনের শেষ ছিল না। আর ওই বয়সেই মা-মণির ছেলে পিলে হয়ে গিয়েছিল এক পাল। বড়ো ছেলে শ্যামলটা আমাদের চেয়ে বছর চার পাঁচের ছোটো। আর সবচেয়ে ছোটো ছেলে কেউ ছিল না। কেন না, একটা ছেলে কোলে থেকে নামতে না নামতেই দেখা যেত মা-মণি একদিন তাঁদের বারান্দার এক কোণে চট টাঙিয়ে খালিগায়ে কিছু ছেঁড়া ন্যাতাকানি জড়িয়ে শুয়ে আছেন। আর

অন্ধকার অশুচি আঁতুড়ঘরটার দোরগোড়ায় বসে ছানিপড়া চোখে বুড়ি ধাই কাঠকয়লার মালসায় হাওয়া দিয়ে আগুন করছে।

মাত্র এই রকম সময়ে মা-মণি কবিতা বলতেন না কোনো। কেমন অদ্ভুত তৃপ্তির এক কণ্ঠস্বরে আঁতুড়ের অন্ধকার থেকে লালচে একটা শিশুকে অল্প একটু তুলে বলতেন, 'তোদের আর একটি ভাই বাড়ল বীরু! এটা কিন্তু অন্য-গুলোর মতো হবে না, নারে বীরু?'

আমরা অবাক হয়ে বলতাম, 'সত্যি মা-মণি, তোমার এ ছেলেটা ভারি সুন্দর হবে কিন্তু।' কিন্তু তখন যেটা তেমন করে চোখে পড়ে নি, পরে সেইটাই দৃষ্টিকটু লাগতে লাগল আমাদের কাছে। মা-মণির ছেলে হওয়া। মা-মণির কবিতার সঙ্গে এই একের পর এক ছেলে হয়ে যাওয়ার যেন কোনো মিল নেই।

আমরা শুনতাম পাড়ার সকলে ঠাট্টা করত প্রমথবাবুকে : প্রমথবাবু আর কটি হবে আপনার?

প্রমথবাবু গম্ভীর হয়ে যেতেন।

ঠাট্টা হত মা-মণিকে নিয়েও। মুখের ওপর কেউ বলত না, কিন্তু আড়ালে মুখটিপে বলত, গান্ধারী। মাত্র এগারোটি হয়েছে, এখনি কি। একশটি না হওয়া পর্যন্ত। থামে কি না দেখো।

আমরা তখন বড়ো হয়ে উঠেছি। কলেজে পড়ছি।

এমন সব জিনিস তখন আমাদের চোখে পড়ত, যা আগে পড়ে নি।

প্রথম অনুভব করলাম, মা-মণি দেখতে মোটেই সুন্দর নয়, অথচ আগে কি সুন্দরই না মনে হত মা-মণিকে। চোখে পড়ল মা-মণির চেহারার মধ্যে কেমন একটা ধ্বস খাওয়া ভাব আছে। কপালটা বড়ো, চুলগুলো শুধু পাতলা নয়, বিচ্ছিরি একটা টাক পড়েছে পাশ দিয়ে। চোখ দুটো যেন কোনো একটা রুগ্নতার চাপে খোলের মধ্যে ঢোকা। চোখের কোণগুলোতে কিসের একটা কদর্য কারুণ্য। শেমিজের বাইরে কণ্ঠার হাড়টা উঁচু। ঘামাচি ভরা শিথিল চামড়ায় ঢাকা। শরীরের সমস্ত কাঠামোর মধ্যে শুধু মাঝখানটাতেই যা কিছু স্থূলতা। আর সব কিছুই কেমন শীর্ণ. শিথিল, বাঁকা, কুৎসিত। হাসলে চোখ দুটো এখনো ছলছল করে ওঠে, কিন্তু তাতে কেমন করুণাই জাগে বেশি করে।

ছুটিতে মা-মণির সঙ্গে দেখা করতে এলে এখনো মা-মণি ঠিক তেমনি করেই কবিতার সুরে সম্ভাষণ করতেন : 'গান গেয়ে তরী বেয়ে কে আসে পারে। দেখে যেন মনে হয় চিনি উহারে?'

আমরা হাসতাম আর মনে হত, ঠিক এই লাইনটা ঠিক এমনি করেই মা মণি আরো কতোবার যে বলেছেন। সে বলায় আর কোন বিস্ময় ছিল না তখন, ছিল শুধু এক জীর্ণ পুনরাবৃত্তি। শুধুই এক অভ্যাস। সে অভ্যাসকে শুধুই উনিশ শতকের ভাবপ্রবণতা বললে ভুল বলা হবে। উনিশ শতকের ভাব-প্রবণতার একটা নকল অভিনয় মাত্র।

মাঝে মাঝে সম্ভাষণ করতে আসতেন না। প্রমথবাবু থেকে সুরু করে এক-পাল ছেলেমেয়ের জন্যে হাজার রকমের সাংসারিক কাজ সেরে মা-মণি তখন নিজের আঁতুড় নিজেই তৈরি করে নিচ্ছেন। বারান্দার সেই অবধারিত কোণটিতে মন্থর পরিশ্রমে চট টাঙগাচ্ছেন, খড় গংজছেন খংটির চারিপাশে। বড়ো মেয়ে কমলকে হুকুম করছেন ছেঁড়া ন্যাতাকানি কোথায় কি আছে খংজে দেখতে।

আঁতুড়ে যাবার আগে এই রকম সময়টাতে মা-মণির হাড় খোঁচা চেহারার মধ্যেও কেমন একটু মায়া জেগে উঠত। শিথিল চামড়াগুলো টান টান হয়ে উঠত একটু। বুকটা অল্প একটু পুরু। চোখের চাউনি কেমন খানিক ঢলঢল। আর তখন আমরা গেলে কবিতা বলতেন না মা-মণি। কেমন একটা ভরা ভরা টস্ টসে গলায় আস্তে করে বলতেন, 'এসেছিস বীরু? বোস। তোরাতো বড়ো হয়ে গিয়েছিস এখন। বড়ো হবি, উন্নতি করবি। মাঝে মাঝে ভাবি আমার এতগুলো ছেলেমেয়ে—একটাও যদি মনের মতো হতো! একটাও হল না।'

বলতাম 'থাক, থাক আপনি নিজে এই অবস্থায় অতো খাটবেন না। আমাকে বলুন কি করতে হবে।'

জানতাম, এর কয়েকদিন পরে এলে কি দেখব। দেখব অন্ধকারের কোণ থেকে ন্যাতাকানি জড়ানো মা-মণি একটা লালচে শিশুকে অল্প একটু তুলে বলছেন, তোদের আর একটি বোন বাড়ল বীরু। এটা কিন্তু অন্যগুলোর মতো হবে না, নারে বীরু? আমার মন বলছে...'

মা-মণির মন যাই বলুক, আমি ডাক্তারি পড়ি। মেজাজটা বিতৃষ্ণায় ভরে উঠেছিল, বিশেষ করে প্রমথবাবুর ওপর। ভেবেছিলাম, মাষ্টারমশাইকে খোলা-খুলি বলব।

কিন্তু বলি-বলি করেও সঙ্কোচে আটকেছিলো। তারপর কোন সময় আবার কলকাতায় ফিরে এসেছি। কলকাতার জীবনের মধ্যে ডুবে গেছি। বলা হয় নি।

বছর দেড়েক পরে আবার গিয়েচি ছুটিতে। মা-মণির সঙ্গে প্রত্যেকবারের মতো একবার আনুষ্ঠানিক দেখা করে আসতে হবে জানি। কিন্তু তখনো পর্যন্ত যাওয়া হয়ে ওঠে নি।

হঠাৎ মা-মণির বড়ো ছেলে শ্যামল নিজেই একদিন এসে হাজির হল সন্ধেবেলা।

শ্যামলটা বড়ো হয়ে উঠেছে, প্রায় জোয়ান। কিন্তু সেই কবে ম্যাট্রিক পাশ করার পর আর পড়াশুনাও হয়নি ওর, কোনো কাজেও লাগতে পারে নি। ভেবেছিলাম, ও বলবে কোলকাতায় কিছু একটা সুবিধা করে দিন না, বীরুদা। বাবা আর টানতে পারছে না।

কিন্তু তার বদলে ও বললে, বীরুদা, আপনাকে এখুনি যেতে হবে আমাদের বাড়িতে। মা কেমন করছে।

ওর ফ্যাকাশে মুখের দিকে চেয়ে জিগ্যেস করলাম, 'কেন, কি হল মা-মণির?'

শ্যামল একটু অন্যদিকে মুখ ফিরিয়ে অস্ফুট গলায় বললে, 'ছেলে হতে গিয়ে...'

এতবড়ো এক জোয়ান ছেলের কাছে তারই মায়ের প্রসব-প্রসঙ্গ কেমন লাগছে কি জানি ভেবে তাড়াতাড়ি কথা চাপা দিলাম, 'চল্ যাচ্ছি কি মুস্‌কিল।'

জানতাম এই হবে। এই রকম একটা অঘটন না হওয়া পর্যন্ত ওদের এই গ্রাম্য অভ্যাসের সমাপ্তি ঘটবে না। গিয়ে দেখি সারা ঘর থমথমে। বোকার মত মুখ করে প্রমথবাবু বসে আছেন চুপ করে। মা-মণির মেয়ে, শ্যামলের ছোটো বোন গীতুটারও বিয়ে হয়ে গিয়েছিল বছর দুই তিন আগে। বাপের বাড়ি এসেছে ছেলে কোলে নিয়ে। ছেলে কোলে করেই স্তব্ধ উদ্বিগ্ন ছোটাছুটি যা করার সেই করছে। আর সেই বারান্দার কোণে ঠিক তেমনি করেই ছেঁড়া চট আর খড় বাখারি দিয়ে অশুচি একটা অন্ধকার কোণ রচনা করা ঠিক সেই আগের মতো। শুধু আগের আগের বারের মতো সেখান থেকে মা-মণির ফিসফিসে ডাক শোনা যাচ্ছে না। শোনা যাচ্ছে শুধু থেকে থেকে এক বিকৃত যন্ত্রণার গোঙানি।

ঘৃণায় প্রমথবাবুর সঙ্গে কথা বলতেও ইচ্ছে করছিল না। দাঁতে দাঁত চেপে বললাম, হাসপাতালে নিয়ে যেতে হবে এখুনি।

জানতাম, শহরের যে সরকারী হাসপাতালটায় নিয়ে যাবার কথা বলছি, সেখানে শহরের ভদ্রলোকেরা এখনো যেতে সাহস পায় না তবু এই অন্ধকার নরক আর বুড়ি ধাইয়ের চেয়ে সেটা শতগুণে ভালো।

দুই দিন দুই রাত্রি ঘুম ছিল না আমার। এখনো পাশ করে বেরুই নি তবু মফস্বল হাসপাতালের সরকারী ডাক্তারদের কাছে খাতির ছিল আমার। দুদিন পর একটি অপরিপুষ্ট মরা ছেলেকে ন্যাকড়ায় জড়িয়ে প্রমথবাবুর কাছে এনে দিলাম, 'যান সৎকার করে আসুন গে! আরো ছেলে চাই আপনার? আশ্চর্য!' আমার গলার স্বরে ঘৃণার তিক্ততাটুকু একটুও চেপে রাখার চেষ্টা করি নি আমি। প্রমথবাবুর প্রায় বৃদ্ধ নির্বোধ মুখটা খালি বিহ্বলের মতো আমার দিকে তাকিয়ে রইল কিছুক্ষণ। কিছু বললেন না। বললেন রাত্রে, মা-মণি বাঁচবে এইটে জানার পর।

'বীরু, তুই ভেবেছিস এ বুঝি আমার জন্যে? না রে, আমি চাই নি। এতগুলো ছেলে মেয়ে কোন বাপে চায়? এতগুলো পেট! একটাও কি মানুষ হচ্ছে? একটাকেও মানুষ করে যেতে পারব না। কিন্তু... ওযে মানে না। ও তবু চায়!... আমি কি করব যদি...'

আমি চমকে উঠেছিলাম, 'ও মানে মা-মণি? কেন?'

প্রমথবাবু বিড়বিড় করে এলোমেলো কি সব বললেন পরিষ্কার হল না।

শুধু কীরকম একটা অদ্ভুত অস্বস্তি মনের মধ্যে বিঁধে রইল কেবল।

মা-মণির যখন জ্ঞান হল, রূঢ়ভাবেই বললাম, 'এইবার খুব বেঁচে গেছো মা-মণি। কিন্তু আর যদি ছেলে হয়, বাঁচবেনা!'

মা-মণি আমার মুখের দিকে চেয়ে তারপর কি যেন খুঁজলেন। আমি জানতাম কি খুঁজছেন। বললাম নেই, ওটা বাঁচেনি। কিন্তু এর পরের বার তুমিও বাঁচবে না, বুঝেছো? মা-মণি তাকিয়ে রইলেন শুধু।

কিন্তু অসহ্য একটা রূঢ়তা পেয়ে বসেছিল আমাকে। আমি বলেই চললাম, 'তুমি বুড়ি হয়ে গেছো মা-মণি, বুঝেছ? আর কেন? আর হবে না, তার ব্যবস্থা করে দেওয়া হয়েছে, বুঝেছ?'

রূঢ়ভাবে যেটা বলেছিলাম, সেটা আমাদের চিকিৎসা শাস্ত্রের নির্দেশ অনুসারেই বলেছিলাম। ছুটি শেষ হয়ে গেলে যাবার আগে মা-মণিকে আরও একটু নরম করে বুঝিয়ে দিয়েছিলাম ব্যাপারটা। মা-মণি চুপ করে রইলেন। বললাম, 'কি ভাবছো?'

মা-মণি ম্লান হাসলেন, 'তাহলে মরে যাবো বলছিস?'

বললাম, 'হাঁ!'

'তোমার দেহটা আমরা পুরোপুরি পরীক্ষা করে দেখেছি। দেহের একটা নিয়ম আছে তো। সে নিয়মকে মানতে হবে।'

'দেহের সব সত্যি তোরা জেনে ফেলেছিস বলতে চাস?'

'হাঁ, মা-মণি, হাঁ অন্তত এটা জেনেছি।'

মা-মণি চুপ করে রইলেন একটু।

'আমার এতগুলো ছেলেমেয়ে। সবকটাকে কি ভালোই না বাসি বীরু। সবকটাকে! যেটা মরে গেলো সেটাকে দেখিনি, তবু সেটাকে ভালবাসি কেমন। বড় থেকে ছোটটা সবাইকে। তবু কি মনে হয় যেন ভারি সুন্দর একটা ছেলে হবে আমার। ছেলে হোক মেয়ে হোক, এমন সুন্দর একটা কিছু হবে, যা আর কারো মতো নয়। কেমন এক ধরনের স্বপ্নের মতো এমন কি একটার জন্যে যে আশা করে থাকি! যেগুলো হয়েছে সেগুলো ভালোবাসি ভীষণ, কিন্তু তবু আশা করি অন্য একটার......'

আমি জোর করে প্রসঙ্গটা ফিরিয়ে এনেছিলাম চিকিৎসা-শাস্ত্রে।

'কিন্তু যা বলেছি মনে থাকে যেন।'

মা-মণি ছল ছল চোখে সুর করে বলেছিলেন, 'যাহা চাই তাহা ভুল করে চাই, যাহা পাই তাহা চাই না—'

তিনবছর পরে আবার ফিরেছি দেশে। মা-মণির সঙ্গে দেখা করতে গেলাম। দেখলাম মা-মণি অসুস্থ। ঘর ভর্তি একপাল ছেলে মেয়ে। শ্যামল আমাকে দেখে দৌড়ে এল, 'বীরুদা! দেখুন আপনি যদি পারেন বোঝান। আমরা

পারলাম না। লজ্জা সরম ফেলে রেখে আমি, গীতু, গীতুর ছোটোটা সবাই মিলে রোজ মাকে বোঝাচ্ছি। কিন্তু মা কিছুতেই শুনবে না। ডাক্তার বলেছে, এখনো সময় আছে......। কিন্তু মা......'

'তার মানে!' আমি চমকে উঠলাম, 'আবার?'

'হাঁ'

ত্রস্তে গিয়ে দাঁড়ালাম মা-মণির শিয়রে। মা-মণি না কোন অচেনা কুৎসিত এক প্রৌঢ়া। ফ্যাকাশে চামড়া, খোঁচা খোঁচা হাড়, শাদার ছিটে-লাগা পাতলা চুল। অন্য অন্য বার তবু একটু অস্থায়ী মায়া নামে চোখে মুখে, একটু ভরাট হয়ে ওঠে বুক। এবার তাও নয়।

শুয়ে শুয়ে মা-মণি গীতুকে দিয়ে যা যা দরকার জোগাড় করে রাখছিলেন—'ওরে গীতু, ছেঁড়া ন্যাকড়াগুলো ফেলিস না মা। রেখে দিস। শ্যামলটা যদি কিছু নতুন চট নিয়ে আসে......'

আমাকে দেখে মা-মণির ফ্যাকাসে মুখখানাতেও কেমন একটা অপার্থিব উচ্ছাস দেখা দিল—'বীরু, তুই এসেছিস। আয় তুই বলেছিলি হবেনা, কিন্তু দ্যাখ...'

আমি জবাব দিলাম না। আমি জানি মা-মণি যে শয্যায় পড়ে আছেন সেটা মৃত্যু শয্যা। কোন ধন্বন্তরির হাত নেই তা রোখে।

'তুই বলেছিলি, সব সত্যি তোরা জেনে ফেলেছিস। হয়ত দেহটার কলকব্জা জানিস, কিন্তু মা-কে তোরা জানবি কি করে?'

আমি চুপ করে রইলাম। হঠাৎ চমকে উঠলাম এক অদ্ভুত স্বপ্নাতুর ফিস্‌ফিসে্ আওয়াজে, 'আমি মরে যাবো বলছিস?... কিন্তু এবারকার ছেলেটা হয়ত অন্যগুলোর মতো হবে না। নারে বীরু? আমার মন বলছে...'

সেই অনেক—অনেক কাল আগে মা-মণি যখন দেখতে সত্যিই সুন্দর ছিল, আমরা যখন ছোটো ছিলাম তখন মা-মণি ঠিক যেমন সুরে একটা লালচে কচি বাচ্চাকে অল্প একটু তুলে ধরে আমাদের বলতেন, অবিকল সেই সুর।

জানিনা কখন নিজের অজ্ঞাতে আমিও বলতে শুরু করেছি. 'সত্যি মা-মণি. এটা কিন্তু সত্যিই ভারি সুন্দর হবে...।'

আমার দু চোখ দিয়ে কখন জল পড়তে শুরু করেছিল আমি জানি না।

# দাম্পত্য লীলা

প্রতিভা বসু

দাম্পত্য জীবন প্রায় অসহ্য হয়ে উঠলো শকুন্তলার। অবিশ্রান্ত স্বামীর মনোমত চলা আর কাঁহাতক ভাল লাগে? তা ছাড়া কদিন যাবৎ যে কী হয়েছে, চোখাচোখি হ'লেই কেবল ঝগড়া! কিছুতেই সন্ধি স্থাপন করতে পারছে না দু'জনে। সকালবেলা উঠেই মেজাজ খারাপ হ'য়ে যায়। কেন কী জানি। শকুন্তলা যদি বলে গরম, বারীন নির্ঘাৎ ঠান্ডা ব'লে পাখা বন্ধ ক'রে দেবে;—যদি বলে ভালো, বারীন অমনি ব'লে উঠবে বিচ্ছিরি—কিংবা বারীন যেন বললো, 'চলো বেড়াতে যাই', অমনি শকুন্তলার যত কাজ সব জড়ো হ'য়ে উঠবে সেই সময়ে। এই গরমিলের চোটে দু'জনেই ক্ষতবিক্ষত, কিন্তু উপায় নেই। সকালবেলা কে একবার কার কথায় প্রতিবাদ করেছিলো, সাতদিন পর্যন্ত সেই রাগ পুষে রাখবে তারা মনের মধ্যে। যেহেতু পরশু শকুন্তলা বেড়াতে যায়নি--কাজেই আজ যদি সে পায়ে প'ড়েও অনুরোধ করে, তবু বারীন নিশ্চল পাথরের মত ব'সে-ব'সে কেবল সিগারেটই খাবে—তার পরেই লাগে মারামারি। একদিন এমন হ'ল যে, একটা চামচে ছুঁড়ে শকুন্তলার কপালের একটা কোণ বারীন মারবেলের মতো ফুলিয়ে দিলো। কিন্তু তাতেও বিরাম নেই।

সমস্ত রাত পাশাপাশি বালিশে মাথা রেখে ঘুমিয়েও কোন-কোন দিন একটা বাক্যও বিনিময় করে না তারা। শকুন্তলার মন-খারাপ হ'য়ে থাকে—অমন হাসিখুশি মুখটিও ছলছল করে। আর এদিকে ঝগড়া ক'রেই চমৎকার বেরিয়ে গিয়ে বারীন বন্ধুদের আড্ডায় মন খোলশা ক'রে বাড়ী ফেরে, নয়তো খশখশ ক'রে ছবি আঁকতে বসে। বেচারা শকুন্তলা আর কী করবে—আবছা আবছা সন্ধ্যায় বিষণ্ণ আলোতে মন-খারাপ ক'রে অকারণে গোছানো ঘর আবার গোছায়।

এত ভালবেসে বিয়ে করার এই কি শাস্তি? বিয়ের আগেকার বারীন রায়কে মনে-মনে ভাবতে চেষ্টা করে শকুন্তলা। তার একটা ইঙ্গিতে যে-বারীন মরণপণ করতে পারতো, এই নাকি তার পরিণাম?

অনেক ভেবেচিন্তে সে পিত্রালয়ে যাওয়াই স্থির করলো। আসলে ক্রমাগত একসঙ্গে থাকতে-থাকতেই সম্বন্ধটা বোধহয় এ-রকম দাঁড়িয়ে যায়। আগেকার দিনই ভালো ছিলো, যখন রাত্রে ছোট্ট বধূ শঙ্কিত পায়ে তার স্বামীর ঘরে ঢুকতো আর প্রতীক্ষারত স্বামী সাদরে গ্রহণ করতো তাকে। সত্যি, এত

একসঙ্গে থাকলে আর কোনই মাধুর্য থাকে না স্বামী-স্ত্রীর মধ্যে। পুরো তিন বছর হ'তে চললো তাদের বিয়ে হয়েছে, অথচ এর মধ্যে একদিন একটা বেলাও তারা ছাড়াছাড়ি থাকেনি—বছরে একবার পিত্রালয়ে, একবার শ্বশুরালয়ে যায়—ঠিক বারো দিনের জন্য—বারীন সঙ্গে যায় ও সঙ্গে করে নিয়ে আসে। মা কতোবার দুঃখু করেছেন এই নিয়ে, কিন্তু কা কস্য পরিবেদনা—বারীন কিছুতেই কি রাখবে তাকে? ছেড়ে থাকতে পারে না, না হাতি—কেবল নিজের সুখ-সুবিধের জন্যই না বৌকে এরকম আঁকড়ে রাখা! বিনিপয়সায়—বিনিপয়সায় কেন, লক্ষ টাকা দিলেও কি বৌয়ের মত এমন দাসী মেলে পুরুষের?

সারারাত ভেবে-ভেবে দৃঢ়প্রতিজ্ঞ হ'য়ে শেষরাত্রে ঘুমিয়ে পড়লো শকুন্তলা। উঠতে একটু বেলা হ'লো—তাড়াতাড়ি উঠে দেখলো ততক্ষণ বারীন মুখ বিকৃত ক'রে দাড়ি কামাতে লেগে গেছে। তাকে আড়চোখে একবার দেখেই ট্যারচা সুরে বললো, 'ওঠবার আর দরকার ছিলো কি?'

অন্যদিন হ'লে ফাঁক যেতে পারতো কথা? আজ কিন্তু শকুন্তলা সে-কথায় মোটেও কান দিল না—আর কী, কতক্ষণ পরে তো চ'লেই যাবে, তার আগে আর ঝগড়া ক'রে দরকার নেই। ক্ষমায় উদার হ'য়ে উঠলো তার মন।

কথাটা ব'লেই বারীন প্রতিবাদ শোনবার আশায় উদগ্রীব হ'য়ে ছিলো, কিন্তু শকুন্তলা যখন কাপড়ের আঁচল কাঁধে তুলে নিঃশব্দে ঘর ছেড়ে চ'লে গেলো, তখন মনে-মনে সে একটু অবাকই হ'লো।

খেতে ব'সে ঝক্‌ঝকে গ্লাসটাও, 'ঈশ, কী অসম্ভব ময়লা!' ব'লে যখন ঠেলে দিলো, তখনও শকুন্তলা কিছু না-ব'লে তক্ষুনি সে-গ্লাস সরিয়ে অন্য গ্লাসে জল ভ'রে দিলো। হাতের কাছে সব ঠিক থাকা সত্ত্বেও বারীন প্যান-প্যান করতে লাগলো, 'যে-বাড়ির কর্ত্রীই ওঠে আটটায়, সে-বাড়িতে কেউ কি কোনো জিনিস পায়?' তখনও শকুন্তলা নতমুখে দাঁড়িয়ে-দাঁড়িয়ে নিঃশব্দে সব এগিয়ে দিলো। না, আজ আর কিছুতেই সে ঝগড়া করবে না—শান্তভাবে বিদায় নেবে এ-বাড়ি থেকে।

আপিস থেকে ফিরে কিন্তু বারীন আরো অবাক হ'য়ে গেলো। হোল্ড-অলে পরিপাটি ক'রে বিছানা বাঁধা—তলায় বড়ো সুটকেশটি রাখা। আয়নার কাছে ব'সে চুল বাঁধছে শকুন্তলা, বারীনকে দেখে একটু চকিত হ'লো। তারপর চুল বাঁধা রেখে রান্নাঘরে চ'লে গেলো। চা খেতে-খেতে বারীন বললো, 'বিছানা-বাক্স কার?'

গম্ভীর মুখে শকুন্তলা বললো. 'আমার।'

'তার মানে?'

'আমি পাটনা যাচ্ছি।'

'কে বললো?'

'কে আবার বলবে?'

মা—সব আমি ঠিক করে দিচ্ছি—' এমন বেগে সে ছুটে গেলো যে শকুন্তলা আর 'না' বলবার অবকাশ পেলো না। তাহ'লে সত্যিই কি তাকে যেতে হবে? মাল নিয়ে কুলি নিয়ে হতভম্বের মতো দাঁড়িয়ে-দাঁড়িয়ে সে শূন্য চোখে তাকিয়ে রইলো জনস্রোতের দিকে। এতদিনের ঝগড়া—এত মন-ভাঙা-ভাঙি—কোথায় যে কোন অতলে তলিয়ে গেলো মন থেকে,—কেবল তাকে যে কতদিনের মধ্যেও আর দেখবে না, তার কণ্ঠস্বর শুনে যে চকিত হবে না—এ-কথাটাই হৃদয়কে বারে-বারে আঘাত করতে লাগলো।

টিকিট হাতে নিয়ে সুরেন এলো। ব্যস্তসমস্ত হ'য়ে কুলিকে মাল তুলতে ব'লে এগুতে-এগুতে বললো, 'আমি গিয়ে জায়গা ঠিক করি, মা, আপনি পরে আস্তে এগিয়ে আসুন।' শকুন্তলা শিথিল পায়ে অত্যন্ত অবলম্বনহীনের মতো নিঃশব্দে ওকে অনুসরণ করলো। কিন্তু দু-এক পা যেতেই সহসা কাঁধের উপর কার করস্পর্শে চকিত হ'য়ে মুখ ফিরিয়েই সে অবাক হ'য়ে গেলো—তাড়াতাড়ি মুখ নীচু করলো। আর সঙ্গে-সঙ্গে থরথর ক'রে কেঁপে উঠলো তার চোখের পাতা।

বারীন বললো, 'সত্যিই যাবে নাকি?'

'হুঁ।'

'না।'

'হুঁ।'

'না।'

'টিকিট কাটা হয়ে গেছে।'

'তা হোক।'

'আমি গেলেই তো তোমার শান্তি—'

'তুমি ছাই জানো!' বারীন শকুন্তলার হাত ধরলো।

ফেরবার পথে একটা ফীটন নিল বারীন, আর সুরেনকে বাস-এর পয়সা দিলো। গঙ্গার পুল পার হ'তে-হ'তে খুব ঘন হয়ে বসলো সে। আস্তে শকুন্তলার নরম হাতটি টেনে নিলো নিজের হাতের মধ্যে, তারপর মৃদুস্বরে ডাকলো. 'কুন্তি! রাগ ক'রে আছ?'

চুপ।

'কথা বলবে না?'

চুপ।

সহসা বারীন দু'হাত দিয়ে বুকের কাছে টেনে নিলো তাকে, তারপর মুখ নীচু করলো। একটু বাধা দেবার ভঙ্গি করলো শকুন্তলা, তারপর তার দুই চোখ বেয়ে টপ্ টপ্ ক'রে কয়েক ফোঁটা জল গড়িয়ে মাখামাখি হয়ে গেলো বারীনের মুখে-চোখে।

## অশ্বত্থ

**বিমল কর**

যতক্ষণ না অফিসে যায় নবনী—তারপর রেণু একা, এ বাড়িতে। রোদ-তেতে-ওঠা বেলা এবং দুপুর—সারাটা দুপুর, বিকেলের ছায়া ঘন হওয়া পর্যন্ত একা-একাই কাটে ওর। নবনী তখন ফেরে।

এই সময়টা, সারা দিনই বলা যায়, এ বাড়ি চুপ—রিভারসাইড রোডের এই নিরিবিলি বাড়ি একরকম নিঝুম। রেণুর চলাফেরা, বিছানা ঝাড়া, ঘরদোর আবার ক'রে ঝাঁট দেওয়া, আর টুকিটাকি কাজ সারায় যতটুকু শব্দ—সে আর কতটুকু—রিভারসাইড রোডের গাছপালা-কাঁপানো হু-হু বাতাসে ডুবে যায়। পাখিদের কিচিরমিচিরও তো আছে! তবু থেকে থেকে আশ্চর্য রকম আরও কিছু শব্দ ফোটে। কুয়া থেকে জল তোলার সময় হুইলের কেমন একটানা সুর, স্নানের সময় রেণুর গা থেকে পায়ের কাছে মেঝেতে জল আছড়ে পড়ার ছর্‌ছর্‌, কিংবা ওর সেমিজ-ব্লাউজ কাচার, নবনীর গেঞ্জি-রুমালে সাবান দিয়ে আছড়ানোর থপথপ-থুপথুপ। আর এরই মাঝে মাঝে আচমকা বা খুব মিহি চিকন গলার মিষ্টি সুর, গানের গুন্‌গুন্‌।

এইসব শব্দ এমন নয়, এত কিছু বেশি নয়, যাতে রিভারসাইড রোডের এই ছোট্ট বাড়ির নিস্তব্ধতা নষ্ট হতে পারে। বাস্তবিক তা হয় না। তবু নবনী অফিস না বেরুনো পর্যন্ত এই ছোট্ট সংসারের কিছু মুখরতা আছে। কোন্‌ সকালে উনুন ধরিয়ে দেয় রেণু, রোদ তখনও উঠনে এসে পড়ে নি, গাছের পাতাতেই আটকে রয়েছে। বাসি কাপড় ধুয়ে-টুয়ে চায়ের পাট সারতে বসে। রান্নাঘর থেকে নবনীকে ডেকে ডেকে হাল ছেড়ে দেয়। তারপর ঘরে গিয়ে ঠেলেঠুলে ঘুম ভাঙায় তার। চায়ের কাপ এগিয়ে দেয়। ঘরের সব ক'টা জানলা খুলে দিয়ে বলে, 'এত বেলা ক'রে উঠলে আর বাজারে যাবে কখন!' নবনী জানলা দিয়ে বাইরে রোদের দিকে একটু তাকিয়ে জবাব দেয়, 'এমন কি বেলা হয়েছে! তোমার ভাত হতে হতে আমি ফিরে আসব।' রেণু বাধা দেয়, 'থাক! এখন আর সাইক্‌ল্‌ ঘাড়ে ক'রে বাজারে ছুটে যাবার দরকার নেই। যা আছে, হয়ে যাবে।' নবনী কথাটা কানে তোলে না। সে তো আর পাঁচ মাইল দূরে বাজারে যাচ্ছে না—খানিকটা এগিয়ে বি এন আর ব্রিজের চড়াই-এর মুখে যে ছুটকো বাজার বসে দেহাতীদের, সেখান থেকেই আলুটা-মাছটা নিয়ে আসবে!

'আসবে যদি, তবে যাও।' রেণু ভাতের আগে ডালের ব্যবস্থাটা চট ক'রে সেরে এসে ফর্দ দেয় মুখে মুখে, আর টাকা। থলেটা পর্যন্ত এগিয়ে দেয়।

নবনী সাইক্‌ল্‌ নিয়ে বেরিয়ে যায়।

দেখতে দেখতে নবনী ফিরে আসে। ততক্ষণে বাসি বিছানা তোলা শেষ হয়ে গেছে, এক দফা ঝাঁটপাট পড়ে গেছে ঘরে। বারান্দা-উঠনও বাদ পড়ে নি। কুয়া থেকে জল তুলে রান্নাঘরের কাছাকাছি একটা জায়গায় রেখে দিয়েছে রেণু। বাটনা পর্যন্ত বাটা শেষ। নবনী ফিরতেই আর এক দফা চা, সকালের একটু কিছু খাবার। তারপর রেণু দ্রুত ছন্দে কাজ ক'রে যায়। তরকারি-মাছ কোটাকুটি, ধোয়াধুয়ি। রান্নাঘরে হাতা-খুন্তির শব্দ আর থামে না!

নবনী বেতের মোড়াটা টেনে নিয়ে রান্নাঘরের সামনে উঠনে বসে। সামনে জলচৌকিতে আয়না, দাড়ি-কামানোর সাবান, ব্রাশ, সেফটি রেজর, ব্লেড। রেণু এরই মধ্যে কখন একটু জল গরম ক'রে নিয়েছে। নবনীর সামনে জলচৌকিতে দাড়ি-কামানোর আংটা-ভাঙা কাপটায় জলটুকু ঢেলে দেয়।

জলটুকু ঠাণ্ডা হতে দিয়ে নবনী বলে, 'আমাদের জ্যোতিষ কি বলছিল, জান?'

রেণু কড়াইএ তেল দিয়ে মাছ ছাড়ছে তখন। বেশ শব্দ উঠছিল। সেই শব্দকে কি ক'রে যেন আয়ত্তে এনে বললে, 'কি?'

'বলছিল, ওদের নিউ কলোনিতে বাচ্চা মেয়েদের একটা স্কুল করেছে—খুব অল্পই মেয়ে, নিজেদের বাড়ির বউ-বোনরা গিয়ে পড়িয়ে আসে। আমায় বলছিল তোমার কথা।' নবনী আঙুল দিয়ে জলের উত্তাপটা পরখ ক'রে ব্রাশ ডুবিয়ে দিল।

'আমি তো বাচ্চা নই, আমায় ভরতি করবে কেন?' রেণু রান্নাঘরের আড়াল থেকে বললে; ঠোঁট টিপে হাসি চেপে।

'পড়তে বলে নি, পড়াতে বলেছে।' নবনী হেসে তার কথাটা আরও প্রাঞ্জল করলে। দাড়িতে সাবান লাগাতে লাগাতে আবার বললে, 'কথাটা কিন্তু মন্দ বলে নি। বলছিল ও, আমিও ভেবে দেখলুম—সত্যি, সারাটা দিনই তোমার একা-একা কাটে। এই আমি বেরিয়ে যাব, তারপর সন্ধ্যে পর্যন্ত তুমি একেবারেই একা! কথা বলার মতনও একটা লোক নেই। সময় কাটে কি ক'রে তোমার, কে জানে! আমি হলে পাগল হয়ে যেতুম।'

মাছের ঝোলটা চড়িয়ে দিয়ে রেণু এইবার বাইরে বেরিয়ে এসেছে। নবনীর সামনেই দাঁড়িয়ে। জল-হাতটা মুছতে মুছতে রেণু বললে, 'তোমরা হচ্ছ শহরের হৈ-হট্টগোল ভিড়-টিড়ের লোক। আমি বাপু গেঁয়োটেঁয়ো, ফাঁকা-টাঁকার মানুষ—মধুপুরের মেয়ে। আমার কই একটুও খারাপ লাগে না—পাগলও হচ্ছি না!'

গালের একটা পাশ শেষ ক'রে নবনী স্ত্রীর দিকে মুখ তুলে তাকাল।

দেখল একটুক্ষণ। তারপর হেসে ফেলল। 'ভাল না লাগলেও এখন আর তোমার সে কথা বলার জো নেই।' নবনী আয়নার দিকে তাকিয়ে অন্য গালে ক্ষুর তুলল।

'কেন ?'

'এ বাড়ি নিজেই তুমি পছন্দ করেছ!'

'করেছি তো! এখনও করছি! রেণু এ-পাশ ও-পাশ তাকিয়ে উঠন, বারান্দা, পাঁচিল, ঘরের দেওয়াল—সব যেন একবার চোখ বুলিয়ে দেখে নিল। হ্যাঁ, তার পছন্দ-করা মনোমতন বাড়ির ঝক্‌ঝকে সুন্দর চেহারাটা। সদ্য চুনকাম-করা বাড়িটার গন্ধও যেন তার নাকে এসে লাগল। পিঠের ওপর খুলে-যাওয়া খোঁপার কাঁটাগুলো খুলতে খুলতে উপর পানে তাকাল রেণু। খোঁপার পাক খুলতে বিনুনিটা পিঠের উপর ছড়িয়ে পড়ল। হাতের মুঠোয় তেল-তেল কাঁটাগুলো নিয়ে রেণু একটু অন্যমনস্ক হয়ে তাকিয়ে থাকল। মাথার উপর অশ্বত্থগাছের একটা পাতা-ভরা ঝাঁকড়া ডালের আগাটা তখন হাওয়ায় দুলছে, পাতাগুলো নড়ছে, রোদের খানিকটা সেই পাতায় পাতায়, খানিকটা রেণুর বুকের উপর শাড়ি ছুঁয়ে গড়িয়ে পড়েছে। শুধু বাড়ি নয়, এই গাছ, পাঁচিল টপকে অশ্বত্থের একটি শাখা তার প্রশাখা-পল্লব নিয়ে উঠনের মাথার উপর ঢলে পড়েছে, ঢেকে ফেলেছে—এইটুকুও বড় ভাল লেগেছিল রেণুর। প্রথম দিন উঠনে পা দিতেই রেণুর চোখে এ বাড়ির এই আশ্চর্য সম্পদটুকুই আগে চোখে পড়েছিল। আর রেণু অবাক হয়ে গিয়েছিল, মুগ্ধ হয়ে পড়েছিল। তখন পড়ন্ত বিকেল। স্তিমিত, শান্ত, অনুত্তাপ, সোনা-গলার মত সুন্দর রোদ পাতার জাফরিতে উপচে পড়েছে। আশ্চর্য সেই রং, অপূর্ব সেই ছায়া-বোনা-বোনা পাতার চাঁদোয়া! শীর্ণ ডগাটা একটু-একটু নড়ছিল, পাখি আসছিল উড়ে উড়ে—ডানার শব্দে, ডাকে ডাকে সমস্ত গাছটাই যেন হঠাৎ খুশিতে চঞ্চল হয়ে উঠল। রেণু এত তন্ময় হয়ে পড়েছিল যে, তার মনে হল, রেণুর পায়ের শব্দে গাছটা যেন কতকাল পরে কল্‌কল্‌ ক'রে কথা বলে উঠল। কাছে পেয়ে যেন খুশি দিয়ে আগলে ধরল।

বাড়িতে এসে উঠতে নয়, বাড়ি তখন দেখতে এসেছিল রেণু। এসেই মুগ্ধ হল।

ফেরার পথে নবনী শুধাল, 'কেমন দেখলে গো বাড়ি?'

'সুন্দর—খুব সুন্দর!' রেণু তখনও অভিভূত হয়ে ছিল।

রেণুর পছন্দ বড় খুঁটিনাটি মেনে চলে। নবনী একটু অবাক হয়ে বললে, 'বল কি! তোমার মতন লোকের এক নজরেই এত পছন্দ হয়ে গেল!'

আশেপাশে লোক ছিল না। ধুলোর রাস্তা দিয়ে ওরা হাঁটছিল। সন্ধ্যে হয়ে আসছে প্রায়—ফাঁকা মাঠ দিয়ে হাওয়া বয়ে আসছিল, মেঠো গন্ধ, পাকুড়-গাছের ঝোপের ওপর একটা পাখি ডাকছিল। রেণু হঠাৎ বললে, 'আজ্ঞে হ্যাঁ,

মশাই! হয়েছে, পছন্দই হয়েছে, খুব পছন্দ! যেমন তোমার হয়েছিল এক নজর দেখেই!' কথাটা বলে ফেলে রেণু হাসল। এবং নবনীর একটা হাত আঁকড়ে ধরে ঘন হয়ে গেল আরও। আর ভাবল, এই তুলনাটা তার হঠাৎ কি ক'রে মনে এল, মুখেও এসে গেল, কে জানে!

রিভারসাইডের এই রাস্তাটা বড় ফাঁকা, আর বাড়িটা একরকম লোকালয়ের বাইরে বলে নবনীর একটু আপত্তি ছিল। অসুবিধের কথাও তুলেছে নবনী। কলের জল নেই বাড়িটায়, কুয়া থেকে জল টানতে হবে—লণ্ঠন অবশ্য এখানেও জ্বালাতে হচ্ছে, সেখানেও জ্বালাতে হবে। ভাল ক'রে ভেবে দেখ।

রেণু ভাল ক'রে ভেবে দেখেছে। ফাঁকাই তো সে চায়! এই ফাঁকার জন্যে পুরনো বাজারের বাড়িতে সে ছটফট করছে। আর, লোকালয় নেই—এ কথা ব'লো না। সামান্য একটু দূরেই তো পার্সি সাহেবদের বাংলো, তার পাশেই হলদে মতন দোতলা একটা বাড়ি! দু-চার ঘর আরও আছে ছিটিয়ে-ছড়িয়ে। ভয় নেই, তোমার বউকে কেউ চুরি ক'রে নিয়ে যাবে না দিনদুপুরে! এ ছাড়া আর আপত্তি কিসে! কলের জল নেই, না থাকুক; তোমাদের এই শহরের কষ্টা ময়লা জলের চেয়ে কুয়ার জল অনেক ভাল। আমাদের মধুপুরে আমরা কুয়ার জল খেয়েই মানুষ।

নবনী ইচ্ছে ক'রেই যে কথা এড়িয়ে গেছে, শেষ পর্যন্ত সেই কথাটা বললে। 'একদম নিঃসঙ্গ হয়ে পড়বে রেণু, ও বাড়িতে! কথা বলার মতন লোক পাবে না একটা। আমি কোন্ সকালে বেরিয়ে যাব, ফিরতে বিকেল শেষ। অতক্ষণ একা-একা তুমি থাকবে কি ক'রে, কাকে নিয়ে?'

কথাটা বুঝতে পারে রেণু। সহজেই ধরতে পারে। মুখটা হঠাৎ বিষণ্ণ, একটু বা কালো হয়ে আসে। অন্যমনস্ক হয়ে পড়ে রেণু একটুক্ষণ। তারপর খুব আস্তে আস্তে বলে, 'তা কি করব, কাউকে নিয়ে থাকার কপাল যখন হচ্ছে না!' একটু থেমে আবার, 'একা আমি বেশ থাকতে পারব—সে আমার ভাল লাগবে। বরং এই এখানে পাঁচ পড়শীর সব তাতে কান-পাতা, হাসি-তামাশা, মজলিসী আমার ভাল লাগে না, একেবারেই নয়।' রেণু বুক-ভরা নিশ্বাস ফেলে চুপ ক'রে গিয়েছিল। তারপর মুখ নিচু ক'রে আঁচল খুঁটতে খুঁটতে আনমনে একটা গিট বেঁধে ফেলল। 'তোমারও সুবিধে হবে, ও বাড়িতে গায়ে-গতরের এই কষ্টটা বাঁচবে। আমি সব ভেবে দেখেছি।'

নবনীর সুবিধে সত্যিই হবে। রিভারসাইড রোডের বাড়ি থেকে সাইক্লে মেঠো পথ দিয়ে গেলে রেললাইন টপকে তাদের স্টিল ওআর্কসে যেতে মিনিট দশেক লাগে। মাত্র মাইলটাক পথ। আর এখন পাঁচ মাইল রাস্তা সাইক্ল্ ঠেঙাতে হচ্ছে যেতে আবার আসতে। গ্রীষ্ম-বর্ষা নেই, নিত্য দশ মাইল সাইক্ল্ ঠেলা। নবনী তার কষ্টের কথা কদাচ বলেছে, কিন্তু রেণু নিয়ত তা অনুভব করেছে।

এর পর আর কোন কথা ছিল না। পুরনো বাজারের সেই এঁদো গলির ঘিন্‌জি আর নর্দমার গন্ধ-ঘিনঘিন বাতাস থেকে নবনী-রেণু—দুটি প্রাণীর ক্ষুদ্র সংসার রিভারসাইড রোডের এই ফাঁকা ছিমছাম ছোট্ট সুন্দর বাড়িতে উঠে এল। যে বাড়ির সামনে দিয়ে লালচে ধুলোর কাঁচা সড়ক এঁকেবেঁকে চলে গেছে দামোদরের দিকে, এ-পাশ ও-পাশ মাঠ, উঁচু-নিচু ক্ষেত, আলের গোলকধাঁধা, ধুলোয়-ঢাকা পলাশঝোপ, বনতুলসী, কাঁটা বেগুন। পাকুড়-বট-অশ্বত্থের কিছু মিশেল এখান-ওখান। বাড়ির সদরের কাছে ছোট কুয়া, সিমেণ্ট দিয়ে ধার-বাঁধানো, হুইল-ঝোলানো।

আর এ বাড়ির বাইরে সেই অশ্বত্থগাছ—যার একটা বিরাট শাখা প্রশাখা-পল্লবে পাতার জাফরি বুনে উঠনের আধখানা ঢেকে ফেলেছে। আলো, আর আকাশ, আর মেঘ এবং পাখি ও তারা সেই জাফরির বুননি আলগা ক'রে ক'রে রেণুকে হাতছানি দিচ্ছে সব সময়।

বড় জোর দিন পনর হল এসেছে রেণু এই নতুন বাড়িতে। কিন্তু পনর মাসের ভালবাসা পড়ে গেছে এর মধ্যেই। রেণু বেশ আছে, খুশী হয়েই আছে। নিঃসঙ্গতা বাস্তবিক সে অনুভব করছে না নতুন ক'রে কিছু! এই নিঝুম নিস্তব্ধতা তার মনের মধ্যে টন্‌টন্‌ ক'রে ওঠে না। বরং রেণু একা-একা, এই চুপ এবং এই শান্ত জায়গায়, নিরিবিলিতে, খানিক বেলায় এবং রোদ্দুরে, ঘুঘু-ডাকা অলস দুপুরে, ছায়া-নামো-নামো বিকেলে নিজেকে যেন খুলে-মেলে, ছড়িয়ে টুকরো-টুকরো সুখ, সুখের স্বপ্ন দিয়ে ভরিয়ে সুন্দর ক'রে তার মন নিকিয়ে নেয়। তারপর নবনী ফিরে এলে অবসরের সেই শান্ত, আনমনা, স্বপ্নবিভোর রেণুকে রেখে দিয়ে অন্য এক রেণু যেন ঘুম ভেঙে আবার চঞ্চল হয়ে ওঠে। আবার কথা, ডাকাডাকি, হুট্‌হাট্‌, কাপ-প্লেটের ঠুন্‌ঠান্‌, বেলুন-চাকির খটখট, হাতা-খুন্তির শব্দ। মনে হয়, দুপুরের গাঢ় ঘুম থেকে আবার যেন বাড়িটাকে জাগিয়ে দিল রেণু। রেণু এবং নবনী।

ওরা এ বাড়িতে এসেছিল পুজোর পর-পরই। আশ্বিনের শেষ তখন। কুয়াতলার কাছে শিউলি-ঝাড়ে সন্ধ্যেয় আকুল-করা গন্ধ ফুটত তখনও। তারপর কার্তিক পড়ল। রোদ এবং আকাশ আরও কিছুদিন বেশ উজ্জ্বল আর নীল হয়ে ছিল। শরৎ যেন গিয়েও যাচ্ছিল না। শেষ পর্যন্ত গেল—হেমন্তের ভোরে একটু-একটু হিম পড়ছিল, ঘাসে শিশির ঝরছিল এবং রাত্রে আকাশের নিচে কুয়াশার খুব পাতলা একটা পরদা যেন ঝুলত। একদিন—হ্যাঁ, তেমনি এক হেমন্তের সন্ধ্যায় একদিন—নবনীর খানিকটা দেরি হয়ে গেল বাড়ি ফিরতে। সদরটা খোলাই ছিল—নবনী সাইক্‌ল্‌ নিয়ে উঠনে এসে দাঁড়িয়ে অবাক হয়ে গেল। সারাটা বাড়ি নিঝুম হয়ে আছে; কোথাও এক ফোঁটা আলো জ্বলছে না। রেণুর কোনও সাড়াশব্দ নেই। নবনী চমকে উঠেছিল এবং আর একটু

হলেই হয়তো চিৎকার ক'রে ডেকে বসত। কিন্তু রেণুর চেহারাটা চোখে পড়ে গিয়েছিল বলে নবনী বোকা বেরসিকের মতন আর চিৎকার ক'রে উঠল না। বরং দেখল, দেখতে লাগল, বারান্দার ধার ঘেঁসে বসে গালে হাত দিয়ে রেণু তন্ময় হয়ে যা দেখছিল। উঠনের ওপর এলিয়ে-পড়া অশ্বত্থের ডালপালায় নীলের রং মেশানো অপরূপ জ্যোৎস্না ঝরে পড়ছে। যেন রুপোর জলে একরাশ ডুবনো পাতা ভাসছে। ভিজে-ভিজে, নরম এবং মসৃণ। সেই পাতার জাফরি গলিয়ে উঠনের সিমেন্টে কেমন এক ছায়া-বোনা চাঁদের আলো লুটিয়ে রয়েছে। হ্যাঁ, রেণুর গায়ে এবং পায়ে এই ছায়ার নক্‌শা-কাটা আলো সুন্দর হয়ে ছড়িয়ে ছিল। মনে হচ্ছিল, কিসের এক সুন্দর চাদর যেন ঘন ক'রে জড়িয়ে রয়েছে রেণু। আর, সেই ঘন স্পর্শের মধ্যে আচ্ছন্ন হয়ে রয়েছে—ঘুমিয়ে রয়েছে।

নবনী আস্তে ক'রে রেণুর ঘোর ভাঙিয়ে দিল। চমকে উঠে রেণু চাইল।

'কি ব্যাপার? বাতিটাতি জ্বাল নি আজ—এমন ক'রে বসে আছ?'

কোনও জবাব দিল না রেণু সে কথার। আস্তে আস্তে ঘরে এসে ঢুকল। বাতি জ্বেলেছিল রেণু; বাতিগুলো সবই জ্বলছিল—মিটমিট ক'রে, পলতের আগায় এক-নখ পরিমাণ আলো নিয়ে। পলতে বাড়িয়ে দিতে দিতে রেণু যেন এতক্ষণ পরে নিজেকে ফিরে পেল।

'এত দেরি?' নবনীর হাত থেকে ছাড়া জামা নিতে নিতে রেণু আলনার কাছে এগিয়ে গেল। দু-পাট করা ধুতিটা নিয়ে আবার কাছে এসে দাঁড়াল।

'আর বল কেন! ফাল্‌তু ক'টা কাজ ঘাড়ে চাপিয়ে দিয়েছিল—শেষ ক'রে তবে উঠলাম।' রেণুর হাত থেকে কাপড় নিয়ে নবনী একটু থেমে বললে আবার, 'যাই বল, বাড়িতে পা দিয়ে আজ আমার বুক চমকে উঠেছিল।' একটু হাসল ও, 'একেবারে ভোঁ-ভোঁ, অন্ধকার—তোমায় দেখতে পাচ্ছিলাম না; ভাবলাম, সীতাহরণ বুঝি হয়ে গেছে।'

রেণুও ঠোঁটে হাসল। নবনীর দিকে চেয়ে বললে, 'কি করব! তুমি ফিরছ না—বাইরে বসেছিলাম।'

'একেবারে তন্ময় হয়ে গিয়েছিলে। কি দেখছিলে অত একমনে—চাঁদের আলো, না গাছ?'

কথাটার কোনও জবাব দিল না রেণু। ঘর ছেড়ে যেতে যেতে বললে, 'এস তাড়াতাড়ি—চায়ের জল হতে বেশিক্ষণ লাগবে না।'

চা খেতে খেতে নবনী বললে, 'একটা ঝি রাখবে সারাদিনের?'

'ঝি! কেন?'

'তোমার কাজকর্ম ক'রে দেবে। তা ছাড়া, সারাদিন একটা মানুষ থাকবে বাড়িতে! দুটো কথাও তো বলতে পারবে!' নবনী রেণুর দিকে চেয়ে থাকল।

রেণু মাথা নাড়ল। পায়ের ওপর কাপড়টা একটু উঠে গিয়েছিল, হাত দিয়ে

টেনে দিতে দিতে বললে—মুখ নিচু ক'রেই, 'দুজনের একফোঁটা সংসারের জন্যে আবার ঝি কি হবে? আমি তা হলে করব কি?'

নবনী যে এ কথাটা না বোঝে, তা নয়। সবই বোঝে। সংসারের ছোটবড় দশটা কাজ নিয়েই রেণু আছে। তাদের দুটি প্রাণীর সংসার এত ছোট এবং কাজ সত্যি-সত্যি এত কম যে, একটা কাজ একবার সেরে রেণু সময় ফুরোতে পারে না। দরকার নেই, তবু একই কাজে বারেবারে ঘুরে-ফিরে হাত লাগাবে রেণু। কি মানে হয়! তবু একফোঁটা এই ঘর দিনে দশবার ঝেড়ে-মুছে সাজাচ্ছে। বিছানা টেনে টেনে রোদে দিচ্ছে রোজ, বালিশের ফরসা ওয়াড় আবার ক'রে কাচছে, টেবিল গুছচ্ছে, সোডা-সাবান দিয়ে বারেবারে কাপ-প্লেট ধুচ্ছে। এইরকম সব।

রেণুর হাত থেকে এ কাজ কেড়ে নেওয়া যায় না। নবনী তা চায় নি। আসলে, ঝি রাখার কথা তুলেছিল অন্য কারণে; রেণুর সারাদিনের এক সঙ্গী যদি এইভাবে জুটিয়ে দেওয়া যায়, তাই ভেবে।

নবনী খানিকটা চুপ ক'রে থেকে বললে, 'একটা রেডিও কিনবে—ব্যাটারি সেট? বেশ সস্তায় পাওয়া যাবে!'

রেণু মুখ তুলে ভাল ক'রে চেয়ে চেয়ে দেখল নবনীকে। 'কি ব্যাপার বল তো? মাইনে-টাইনে হঠাৎ বেড়ে গেছে নাকি তোমার?'

নবনী হাসল। 'আরে না, মাইনে আর কোথায় বাড়ল! বলছিলাম এমনি; রেডিও থাকলে বেশ সময় কাটত তোমার—গান-টান শুনতে!'

'আমার সময় কাটানো নিয়ে তুমি দেখছি খুব সমস্যায় পড়েছ!'

নবনী যদিও কিছু বললে না, মাথাও নাড়লে না, তবু তার মুখ দেখেই মনে হচ্ছিল, সত্যিই এটা তার কাছে সমস্যাই এবং যথেষ্টভাবে ব্যাপারটা নিয়ে, বিশেষ ক'রে এ বাড়িতে আসার পর আরও যেন বেশি ক'রে ভাবছে।

ক'দিন পর নবনী হঠাৎ এক মজার প্রস্তাব ক'রে বসল।

'আমি ভাবছি, তোমায় এবার থেকে একটা টাস্ক্ দিয়ে যাব।'

'নাকি! হোম্ টাস্ক্?' হাতের বইটা মুখের কাছ থেকে সরিয়ে স্বামীর দিকে চাইল রেণু। এবং হাসল।

'হ্যাঁ। কাজটা প্রথম-প্রথম ভাল না লাগলেও শেষে দেখবে, নেশা ধরে গেছে।'

নবনী হেসে হেসে বলছিল, 'তা ছাড়া, একবার যদি লাগাতে পার, আর দেখতে হবে না—ক্যাশ চল্লিশ কি পঞ্চাশ হাজার টাকা!'

'ক্রস্‌ওআর্ড বুঝি!' রেণু হাসছিল।

'হ্যাঁ। তুমি শুধু সুটেবল ওআর্ডগুলো বেছে রাখবে ডিক্‌শনারি ঘেঁটে—বাকিটা আমি করব।' নবনী উৎসাহিত হয়ে উঠল।

রেণু এবার খিলখিল ক'রে হেসে ফেলল। 'তার চেয়ে একটা দাবার ছক্

কিনে নিয়ে এস। যাবার আগে তোমার শেষ চাল দিয়ে যেও—আমি সারাদিন গজ-নৌকো সামলাতে মত্ত থাকব।' হাসি থামলে বললে, 'যদি বল—আমি বরং রোজ দুপুরে দশ পাতা ক'রে হাতের লেখা লিখতে পারি, গোটা কুড়ি ক'রে যোগ-বিয়োগ-লসাগু-গসাগু।' কথাটা শেষ ক'রে আবার হাসল রেণু।

নবনী চোখ কুঁচকে মিষ্টি ক'রে যেন ধমক দিল বউকে। 'হ্যাত, খালি ইয়ারকি! যা বলব, তাতেই হাসিতামাশা। আমার কি—কচু! আমায় তো আর সারাদিন, দুপুর ভূতের মতন একা-একা বাড়ি আগলে বসে থাকতে হয় না! কষ্ট তোমারই—তুমিই বোঝ!'

রেণু স্বামীর মুখের দিকে আরও খানিক তাকিয়ে চোখ ফিরিয়ে নিল। বেশ একটু আনমনা হয়ে পড়েছিল রেণু; বইএর পাতা যদিও একটুক্ষণ চোখের সামনে খুলে বসে থাকল, কিন্তু আর মন বসছিল না। বালিশের পাশে বই রেখে, হাঁটু মুড়ে, কুঁকড়ে, দেওয়াল-মুখো হয়ে শুয়ে পড়ল। লণ্ঠনের আলো দেওয়ালের যেখানটায় আসে নি, আসতে পারে নি—সেই অন্ধকারের দিকে আধ-বোজা চোখে কিছুক্ষণ চেয়ে থাকল।

এখন রেণু ভাবছিল—সারাদিন আর দুপুর, আর বিকেলের ছায়া ঘন না হওয়া পর্যন্ত আমার সময় কি ক'রে কাটে, নবনী তাই ভেবে ভেবে আকুল হয়ে পড়েছে। ওর ধারণা—এই দীর্ঘ সময় আমি একা-একা ভূতের মতন কাটাই এ বাড়িতে, কথা বলতে না পেয়ে আমার বুক শুকিয়ে ওঠে, আমি হাঁসফাঁস করি।

কিন্তু আমার সময় কেমন ক'রে কাটে, নবনী যদি তা জানত, আর বুঝত! সে জানে না; তার বোঝার জিনিসও এ নয়।

তুমি বুঝবে না। রেণু চোখের পাতা পুরো বুজে ফেলল এবং স্বামীকে মনে মনে বলল, আমি মধুপুরের মেয়ে—এখানে কোন্ মধু নিয়ে কেমন ক'রে আছি, কত সুখে!

কিন্তু, রেণু কি ক'রে সেই সকাল নটা সওয়া-নটা থেকে বিকেল পাঁচটা পর্যন্ত এই দীর্ঘ সময় একা-একা কাটায়, এই রিভারসাইড রোডের ফাঁকা বাড়িতে! নবনী চলে যাবার পর আর কি থাকে—কোন্ আকর্ষণ?

থাকে। আকর্ষণ থাকে। এবং সুখও আছে।

নবনী চলে গেল। সদরে খোলা কপাটে হাত দিয়ে, কোনদিন বা কুয়ার সামনে দাঁড়িয়ে রেণু দেখল, সাইক্লে চেপে নবনী এঁকেবেঁকে দেখতে দেখতে দূরে চলে গেল; তারপর ধুলো-ভরা পলাশের ঝোপের আড়ালে হারিয়ে গেল।

সঙ্গে-সঙ্গেই যে রেণু সদর বন্ধ ক'রে ঘরে ঢুকল, তা নয়। দাঁড়িয়ে থাকল সামনে চেয়ে। কিংবা একমনে শিউলিগাছের ঝোপটা তাকিয়ে তাকিয়ে দেখতে লাগল। এখানে দুটো তিতির রোজ নেমে আসে। চড়ুইদের সঙ্গে ভাগাভাগি ক'রে ঘাসে, ছাইএর গাদায় কি যেন খুঁটে খুঁটে খায়; ঝটপট্ করে; উড়ে যায়। আবার ডেকে ডেকে রেণুর পায়ের কাছে টুপ ক'রে নেমে আসে। বাড়ির মধ্যে

হুট্ ক'রে ঢুকে পড়ে রেণু। উঠনে নামানো নবনীর এ'টো থালার ভাতটাত-গুলো এনে ছাই-গাদার কাছে ছড়িয়ে দেয়। আর, দেখতে দেখতে কাক-চড়ুই-শালিক ঝাঁক বে'ধে নেমে আসে।

খানিকটা সময় এইভাবে কাটল। তারপর সদর ভেজিয়ে উঠনে এসে দাঁড়াল রেণু। এতক্ষণে মাথার ওপর অশ্বত্থের ডালপাতার পাশ কাটিয়ে প্রথম-শীতের সুন্দর রোদ্দুর ছড়িয়ে পড়েছে আধখানা উঠন জুড়ে। মুখ তুলে তাকায় রেণু। আগায় একটি-দুটি কচি পাতা নিয়ে অশ্বত্থের একটি সরু ডাল পত্‌পত্‌ ক'রে মাথা নাড়ছে। যেন কত খুশী! আর, এক পাশে পাতায়-পাতায় আলুথালু, লম্বা মতন, রোগা একটা ডাল দোল খাচ্ছে। উড়ে-আসা কাকের পায়ের চাপে, গায়ের ভারে। কোথাও বা একটুও কাঁপন নেই; পাতাগুলো সব আঁকা ছবির মত নিথর হয়ে আছে।

এরই মধ্যে টুপ্‌টাপ্‌ ক'টা পাতা উঠনে এসে পড়ল; আঙুলের মত শুকনো ছোট ডাল ফেলে উড়ে গেল কাক। আড়াল থেকে দুষ্টু কোনও পায়রা হয়তো মল ফেলে গেল। আরও কত কি—কুটোকাটা, মাছের কাঁটা, সাপের খোলস!

গাছটার দিকে তাকিয়ে রেণু একটু চোখ কোঁচকাল। মনে মনে বললে, দাঁড়াও, এখনই আমি ঝাঁটা হাতে করছি না! আগে একটু চা খাই, চুল খুলি—তারপর।

তারপর সময় হলে কোমরে আঁচল জড়িয়ে, পিঠে চুল এলিয়ে রেণু উঠনটা একবার ঝাঁট দিয়ে নিল। ঢাকা বারান্দাটুকুও। নারকেলঝাঁটা দিয়ে উঠন ঝাঁট দেয় না রেণু—দিতে পারে না। ফুলঝাঁটার নরম গা দিয়ে সুন্দর ক'রে পাতা, ডাল, কাঁটা, খড়কুটো—সব টেনে নিয়ে উঠনের এক পাশে করে।

এবার রোদে মোড়া টেনে নিয়ে বসল খানিক। কি কি করবে, করতে হবে—ভাবল গাছের দিকে চোখ তুলে। হয়তো প্রথমেই নরুন দিয়ে বসে বসে নখগুলো কাটল হাতের। তারপর পায়ের। গায়ের ব্লাউসটা খুলে ফেলল। রোদের তাতে তাতে গরম লাগছে। চিরুনি দিয়ে চুলের জট ছাড়াল বসে বসেই।

ঘরে ঢুকল এবার রেণু। ঘরদোর পরিষ্কার ক'রে ঝেড়ে-মুছে বেরুতে খানিকটা সময় লাগে। আবার উঠনে এসে নামল যখন, হাতে হয়তো বালিশের ওয়াড় কিংবা তোয়ালে, নবনীর গেঞ্জি-রুমাল—এমনি কত কি! উঠনের এক পাশে নামিয়ে রাখল সব। জল আনল কুয়া থেকে। কাচতে বসল। গাছের পাতা কেমন ক'রে যেন ঠিক তার মাথার ওপর ছায়া এনে ফেলেছে—ততক্ষণে।

কাচাকুচি শুকোতে দিয়ে আবার একবার উঠন ঝাঁট দিল রেণু। এরই মধ্যে আবার ক'টা পাতা, খড়কুটো ছিটিয়ে পড়েছে। জল দিয়ে উঠনটা ধুয়ে ফেলল। তারপর ওর স্নান। স্নানের আগে জল তোলা, এ'টোকাঁটা বাসনগুলো মেজে নেওয়া, রান্নাঘর ধোয়া।

তরপর স্নান। সদর বন্ধ। পাঁচিলের আড়াল এক পাশে, অন্য পাশে রান্না-

ঘরের গা লাগিয়ে টানা উঁচু দেওয়াল। মাথার ওপর অশ্বত্থপাতার জাফরি। রেণুর ভাল লাগে এই উঠনে নেমে রোদে অনেকখানি সময় নিয়ে স্নান করতে। একটু-একটু ক'রে সাবান ঘসতে, অযথাই জল কুলকুচো ক'রে ফেলতে, এবং হঠাৎ চুপ ক'রে হাঁটুর মধ্যে মাথা রেখে পায়ের কাছে সাবানের ফেনা জমা দেখতে। আঙুল দিয়ে সেই ফেনা কাটে রেণু অন্যমনস্ক হয়ে, বিভোর হয়ে। হঠাৎ একটা কাক হয়তো ডেকে ওঠে, একটি অশ্বত্থের পাতা উড়ে উড়ে এসে ওর খোলা কাঁধের ওপর টুপ ক'রে পড়েই বুক গড়িয়ে কোলের ওপর থেমে যায়। কখনও বা পিঠের পাশে পড়ে—পিঁড়ির ধারে-কাছে। এই পাতা রেণু সহজে ফেলে না, ফেলতে পারে না। তার সাবান-গন্ধ সুন্দর লম্বাগড়ন হাতে আলতো ক'রে তুলে নিয়ে কেমন ক'রে যেন দেখে।

স্নান শেষ হলে রান্নাঘরেই খেতে বসে রেণু। খেতে খেতে গাছটার দিকে তাকায়। তাকায়, আর আনমনা হয়ে যায়।

তারপর শীতের দুপুরে রেণু বারান্দায় মাদুর পেতে ফেলে। লেপটা, তোশকটা রোদ্দুরে দেয়। তারই এক পাশে পানের লালে ঠোঁট রাঙিয়ে একটা বই-টই হাতে নিয়ে একটু গড়াগড়ি দেয় কি দেয় না, হুসহাস ক'রে পাখি তাড়ায়, গাছের দিকে তাকিয়ে তাকিয়ে অস্ফুট কণ্ঠে ধমক দেয়, উঁহু, আর নয় বিছানা নোংরা হবে।

এর পর সারাটা দুপুর সেই নিঝুম, বিভোর, ঘুম-ঘুম, খড়-রং রোদে, এলোমেলো হাওয়ায় রেণু বসে বসে গাছের দিকে চোখ তুলে তুলে উলকাঁটা নিয়ে নবনীর সোয়েটার বোনে। তখন এই গাছ—গাছের পাতাই তার সব। তাদের সঙ্গে যত মনের চুপ-চুপ অস্ফুট কথা, তাদের জন্যে একটু বা ঘাড় কাত ক'রে হাসি, মাঝে মাঝে মিষ্টি মিহি গলায় গানের গুনগুন।

দেখতে দেখতে দুপুর কেটে যায়। অশ্বত্থের পাতা থেকে রোদ সরে যায়। একটু পরেই ছায়া জড়িয়ে আসতে থাকে ডালে-পাতায়। পাখিরা ফিরে আসে। গাছটা যেন ঝট্‌পট্ ক'রে ওঠে, শব্দে ভরে যায়, হাওয়া বয়ে যায়—ঠাণ্ডা হাওয়া; একটা মেঘ এসে খানিক দাঁড়ায় গাছের মাথায়—আকাশে, তারপর আস্তে আস্তে কখন সরে যায়। নবনীর সাইক্‌লের ঘণ্টি বেজে ওঠে বাড়ির কাছে।

সারাদিন, আর দুপুর, আর এই প্রথম-বিকেলের আশ্চর্য এক স্বপ্ন, তন্দ্রা-বিভোর নিস্তব্ধতা থেকে রিভারসাইড রোডের বাড়ি চমকে জেগে ওঠে।

রেণু আবার নবনীর—নবনীকান্ত রায়ের—সুন্দরী স্ত্রী হয়ে ওঠে। সুপটু ঘরনী।

হ্যাঁ, এই আশ্চর্য সুখ এবং এই গাছ-গাছ, নরম কেমন এক অদ্ভুত মন নিয়ে মধুপুরের মেয়ে রেণু এমন ফাঁকা নির্জন বাড়িতে দিব্যি ছিল। বেশ শান্তিতেই। তারপর পাতা-ঝরার দিন এল।

শীত তখন যেন একটু কমেছে—একদিন কোথা থেকে এক দমকা হাওয়া

এল; আর সাত-সকালে রেণু যখন রাতের বাসি কাপড় ছেড়ে উঠন দিয়ে আসছে রান্নাঘরে, একমুঠো রোদ তার গায়—তখন, ঠিক তখনই—কতকগুলো পাতা এসে ঝরে পড়ল। রেণুর গায়ে, পায়ে, উঠনে। রেণু থমকে গিয়ে দাঁড়িয়ে পড়ল। তাকাল। অশ্বত্থের ডালপালা কাঁপছে, হলুদ-হলুদ রোদ-পোড়া ক'টা পাতা দুলছে।

ঝরা পাতা ক'টা উঠনের এক পাশে সরিয়ে দিতে গিয়ে রেণু দেখল, তার কতক শুকনো, কতকের আধখানা গা হলদে, কাঁঠ-রং খড়খড়ে হয়ে গেছে।

সেই শুরু। এর পর প্রথম কয়েক দিন মাঝে মাঝে পাতা ঝরেছে। দেখতে দেখতে কি যে হয়ে গেল, রেণু ভাল ক'রে বুঝতেও হয়তো পারল না, পাতা-ঝরার খেলা শুরু হল।

হ্যাঁ, খেলা। খেলা বইকি! থেকে থেকে হাওয়া দিচ্ছে—দমকা হাওয়া, অশ্বত্থের ঝাঁকড়া ডালের পাতাগুলো গা হেলিয়ে মাথা দুলিয়ে পট্‌পট্‌ কেমন এক শব্দ করছে, তারপর ঝরঝর ক'রে ঝরে পড়ছে সারা উঠন ছড়িয়ে-ছিটিয়ে। রোদ একটু তেতে উঠলেই যেন খেলাটা জমে ওঠে। নবনী তখন অফিস বেরিয়ে গেছে। এই একরাশ পাতা ডাঁই করল রেণু ঝাঁট দিয়ে, তারপর হয়তো লণ্ঠনের চিমনিগুলো পরিষ্কার করছে কিংবা টেবলটা গুছচ্ছে ঘরে গিয়ে—শুনতে পেল, টুপ্‌টাপ ক'রে পাতা ঝরছে, মেঝেতে খস্‌খস্‌ ক'রে ঘসটে যাচ্ছে। রেণুর কানে এই মৃদু শব্দও আজকাল ধরা পড়ে যায়। বাইরে বেরিয়ে এসে দেখে রেণু, ঠিক তাই—আবার উঠন ভরে শুকনো, হলুদ, আধ-হলুদ পাতা ঝরে পড়েছে। একটুক্ষণ দাঁড়িয়ে থেকে রেণু কোমরে আঁচল জড়িয়ে আবার পাতা কুড়োতে বসে। পাতাই শুধু নয়—ছোট ছোট ডালপালা, খড়-কুটোও। ডাঁই ক'রে একটা জায়গায় রাখে সব। আন্দাজে বোঝে, এক-আঁচল পাতা আবার ঝরেছে।

খেলাটা নতুন। কিন্তু রেণুর এই খেলাই সবচেয়ে ভাল লেগে গেল—সারা দুপুর ভরে এই ঝরা-পাতা কুড়োনোর খেলা। সব অবসর যেন তারা কেড়ে নিল। ঘুরতে-ফিরতে, বাসন ধুতে, জল তুলতে, স্নান করতে রেণু বারবার উঠনের মধ্যে থমকে দাঁড়ায়, আর অশ্বত্থগাছটার এই শয়তানি দেখে। হ্যাঁ, শয়তানি বইকি! রেণু ভেবে দেখেছে এবং একা-একা বেশ জোরের সঙ্গেই বলেছে, গাছটাকে শুনিয়ে শুনিয়ে, দাঁড়াও—দেখছি! তোমার এই ঘর নোংরা করার ফন্দিফিকির আমি এবার বন্ধ করব!

বাস্তবিক, গাছটা যেন রেণুর কাজ বাড়াবার জন্যে দুষ্টুমি ক'রে একটা ফন্দি এ'টেছে।

শুধু তোমায় নিয়ে থাকলেই আমার সব হবে না! রেণু একদিন সত্যি-সত্যি সেই ফাঁকায় চোখ পাকিয়ে গাছটাকে ধমকে উঠেছিল : খালি নোংরামি!

আর একদিন যখন রান্নাঘরে খেতে বসেছে, আর একটা ময়লা পাতা উড়ে

এসে পাতে পড়ল। রেণু একটুক্ষণ অবাক চোখে গাছটার দিকে তাকিয়ে আধ-বোজা গলায় বলে ফেলল, শান্তি ক'রে দুটো ভাত খেতেও দিবি না!

মুখে যাই বলুক, রেণু কিন্তু এই যেন ভালবাসত। সারাটা দিন, দুপুর, বিকেল এই যে একটা দেখ-দেখ ভাব, ঝালাপালা হওয়া, ঝঞ্ঝাট পোহানো—এর কি যেন এক গাঢ় সুখে ও ভরে গিয়েছিল।

একদিন আচমকা বলল নবনীকে, কথায় কথায়, 'কচি ছেলে থাকারও অধম হয়ে উঠেছে বাড়িটা! কি যে জ্বালা জ্বালায় বাপু ওই অশ্বত্থগাছটা, কি বলব! আর পারি না!'

নবনী হেসে জবাব দিল, 'তোমারই তো গাছ! একটু জ্বল।'

কথাটা রেণুর কেমন যেন লেগেছিল কানে। অদ্ভুত-অদ্ভুত। মনে মনে কয়েকবারই নবনীর গলা দিয়ে কথাটা আবৃত্তি করেছে। আর কি আশ্চর্য, রেণু হঠাৎ ভেবেছে, এ গাছটা যদিও তার নয়, তবু তার যদি নিজের রক্ত-মাংস থেকে একটা সেই গাছ হত—এমনি ক'রেই জ্বালাত!

পাতা-ঝরার খেলাও ফুরল। সব পাতা ঝরে ঝরে সেই অশ্বত্থ একদিন শূন্য হয়ে গেল। তার শাখাপ্রশাখা নিষ্পত্র হয়ে আকাশ, আর রোদ, আর মেঘকে মুক্ত ক'রে দিলে। রেণু সেদিন অশ্বত্থের এই রিক্ততা করুণ চোখ নিয়ে দেখেছে। তার বুক টন্‌টন করছিল, জল আসছিল চোখে। উদাস হয়ে কতক্ষণ সে তাকিয়ে থেকেছে! তারপর হঠাৎ উত্তরের কোণ ঘেঁসে লিকলিকে সরু একটা ডালে দুটি কচি পাতার মাথা দুলনো দেখে নিশ্বাস ফেলেছে। এবার নতুন পাতার পালা! রেণু প্রথমটায় একটু খুশী হলেও যখন ভেবে দেখল, তার অফুরন্ত অবসরে আর কেউ ভাগ বসাতে আসবে না এখন, অনেক—অনেক দিন, তখন আবার বুক ঠেলে ভারি একটা নিশ্বাস উঠে এল। সেদিনটা কিছু আর ভাল লাগে নি রেণুর।

পরের দিন আরও ক'টি নতুন পাতা দেখল গাছে। রেণু বেশিক্ষণ সেদিকে চাইল না। পরের দিন আরও কিছু নতুন পাতা। রেণু এবার চাইল। তারপর এই নতুন পাতার খুশিকে আর সে না মেনে নিয়ে পারল না। মনে মনে যেন সব বোঝাপড়া ক'রে নিয়ে হেসে বললে, আর আদিখ্যেতায় কাজ নেই—এসেছ, বেশ হয়েছে! নিজের মতন থাক—আমায় জ্বালিও না!

নতুন পাতায় দেখতে দেখতে যখন গাছ ভরেছে, তখন একদিন এক দুপুরে রেণুর মনে কেমন এক খটকা লাগল।

ক'দিন যেতে রেণু আর এক দুপুরে মনে মনে হিসেব করলে। একই হিসেব—সোজা; কিন্তু সারাটা দুপুর সেই হিসেবে কাটল।

আরও ক'টা দিন গেল। রেণু কেমন যেন বিশ্বাস করতে পারছিল না। তার ভয় হচ্ছিল; রাত্রে ঘুমুতে পারছিল না। স্বপ্ন দেখছিল হিজিবিজি।

তারপর একদিন অশ্বত্থের সেই ঝাঁকড়া-মাথা ডাল যখন নতুন পাতায়

পাতায় ছেয়ে গেছে, বাড়িটা ভরে অদ্ভুত এক বুনো গন্ধ—রেণু বুঝতে পারল, যার আশা ছেড়েই দিয়েছিল ওরা, বিয়ের তিনটি বছর পরে সেই আশা যেন দানা বেঁধে উঠেছে। এখন মনে হচ্ছে, নবনী-রেণুর মধ্যেও একটি নতুন পাতা এইবার ফুটছে।

শেষ পর্যন্ত আর কিছু অবিশ্বাসের থাকল না। কোনও সন্দেহ রেণুর মনে 'কি জানি' হয়ে খচ্‌খচ্‌ করতে লাগল না। রেণু বুঝল, স্পষ্ট ক'রেই বুঝতে পারল, তার রক্তমাংস এবার এক নতুন প্রাণ গড়ছে।

নবনী বললে, 'চল ডাক্তারের কাছে। প্রথম থেকেই কেয়ার নেওয়া ভাল।'

রেণু একটুও আপত্তি করলে না।

আর কিছুদিন পর নবনী প্রস্তাব করলে, 'একটা ঠিকে ঝি পাওয়া গেছে, সকালে-বিকেলে কাজ ক'রে দিয়ে যাবে। আসতে বলে দি, কেমন? বেশি খাটাখুটি এ সময়ে তোমার উচিত নয়।'

আশ্চর্য, রেণু এবারও আপত্তি করলে না।

ঝি এল। সকালেই আসত—রোদ উঠে গেলে। কাজকর্ম সেরে চলে যেত। আবার আসত দুপুর গড়িয়ে গেলে। ঝট্‌পট কাজ চুকিয়ে চলে যেত। কতটুকু সময়ই বা থাকত; কিন্তু রেণুর কত কাজ যেন কেড়ে নিল! অবসর আরও দীর্ঘ হল। অঢেল, অফুরন্ত সময় হাতে নিয়ে রেণু কেমন তন্দ্রাচ্ছন্ন, শান্ত, স্থির হয়ে গেল।

তারপর বৈশাখের প্রখর তাপ এবং সেই নদীর চর থেকে ঝাঁপিয়ে-আসা ঝড় থেমে গেল। আকাশ কালো হচ্ছিল, মাঝে মাঝে চাতক ডাকছিল, মাটি-ভেজা গন্ধ আসছিল ভেসে ভেসে। বৃষ্টিও নামল। এই ফাঁকা বাড়ির নীরবতাকে আরও নিবিড় ক'রে কত দিন, সারা রাত ভরে শ্রাবণের জল ঝরে গেল। অশ্বত্থের পাতায় কত সব বিচিত্র শব্দ তুলে। এবং শেষে আবার নীল আকাশ জেগে উঠল, রোদ ঝক্‌মক ক'রে উঠল।

রেণু তার একান্ত একাকিত্ব, নবনীশূন্য সময় কি ক'রে কাটিয়েছে? চুপচাপ গালে হাত দিয়ে বসে! ভেবে ভেবে, সাতপাঁচ কল্পনায় এবং স্বপ্নে বিভোর থেকে কি!

হ্যাঁ, তাই! রেণু যখন একা, নিঃসঙ্গ, কোন কাজ নেই, আর আলস্যে তার গা-হাত সব—সমস্ত যখন একটুও নড়তে চাইত না, তখন রেণু বারান্দার ছায়ায় কি কাছাকাছি কোথাও বসে পাখির ডাক শুনতে শুনতে এলোমেলো মনে তাকিয়ে তাকিয়ে সেই ঝাঁকড়া-ডাল অশ্বত্থকেই দেখেছে, তাদের পাতার শব্দ শুনেছে, আর পাতার জাফরিতে মধ্যাহ্নের আলো-ঝিলমিল ছায়া দেখেছে। বর্ষার দিনে এই গাছের ফাঁক দিয়ে মেঘ, এদের পাতায় হাওয়ার পত্‌পত্‌, বৃষ্টির শব্দ। আবার যখন শরৎ ফুটল, আকাশের নীল থেকে সুন্দর রোদ ঝরে পড়তে লাগল, রেণু তখনও এই গাছের পাতা আর ডালপালা দেখে দেখে তার দুপুর

কাটাল। এবং শুধু সকালের গড়িয়ে-আসা রোদ-ভরা দুপুর নয়, রেণুর তিল-তিল ক'রে গড়ে-তোলা স্বপ্নের সুন্দর দুপুর, তার প্রতিটি মুহূর্ত।

এই দুপুরও গড়িয়ে গেল। রেণুকে একটু আগেভাগেই হাসপাতালে রেখে এল নবনী।

এক বিকেলে ফিরল রেণু। হেমন্তের কুয়াশা তখন এখানে এই ফাঁকায় গাঢ় হয়ে নামছে। হাসিখুশী মুখ। তবু একটু যেন ফ্যাকাশে, চুলগুলো রুক্ষ-রুক্ষ। কিন্তু বড় সুন্দর লাগছিল রেণুকে। আর, রেণুর বুকের মধ্যে. হাতের নিবিড় বন্ধনী থেকে একটি শিশুর দুর্বল কান্না উঠে এখানের হাওয়ায় মিশছিল। মাথার ওপর অশ্বত্থের ডালপালা হঠাৎ কেমন এক উদ্ভট হাওয়ায় ঝটপট ক'রে নড়ে উঠল। পাখিরা ডাকল, ডানা ঝাপ্‌টে ঝাপ্‌টে স্তব্ধতা ভেঙে দিল, শিশুর কান্না ডুবে গেল। রেণু একটিবার ওপর পানে চেয়ে তাড়াতাড়ি বারান্দায় এসে উঠল।

রিভারসাইড রোডের বাড়িতে কথা এবং কাজের খুটখাট্ শব্দের ফাঁকে ফাঁকে এখন এক দুর্বল কান্না শোনা যায়। কঁকিয়ে কঁকিয়ে একটি শিশু কাঁদে। রেণু হাতের কাজ ফেলে ধড়মড় ক'রে ছুটে যায়।

সব সময়ে অত কাঁদলে কি চলে, খোকন! রেণু ছেলেকে আদর করে, দুধ দিতে দিতে গালে-মুখে কতকগুলো চুমু খেয়ে বেশ জোরে জোরে বলে, এবার তুমি বারান্দায় শোবে। রোদে। তোমায় অলিভ অয়েল মাখাব। চুপটি ক'রে শুয়ে থাকবে। তেল-গায়ে রোদ খেলে কেমন সুন্দর শরীর হবে তোমার—নধর-নধর, ননী-ননী!

বারান্দার চেয়ে উঠনটায় রোদ আসে আগে। উঠোনে শোয়াতে পারলেই ভাল হত—একটু বেশিক্ষণ রোদ পেত। কিন্তু রেণু খুবই বিরক্ত হয়; উঠনে শোয়ানোর জো আছে নাকি! কোথা থেকে একটা কাঠির মত ডাল হয়তো ছেলেটার কচি গায়ে এসে পড়বে, নাকের ওপর পাতা উড়ে এসে আঁচড় কেটে যাবে, পাখিতে হেগে দিয়ে যাবে। যত রাজ্যের ময়লা সব! একদিন ছেলেকে শুইয়ে দেখেছে রেণু। দশটা মিনিটও বেচারীকে রাখা যায় নি! ভীষণ বিরক্ত হয়েছিল রেণু। তারপর থেকেই বারান্দাতেই শোয়ায়। তাতেও রক্ষে নেই। কখন যে কি উড়ে আসে—পাখি-টাখি. পাতা-টাতা! ছেলেকে শুইয়ে রেণু নিজে বসে বসে আগলায়। আর ভীষণ বিরক্ত হয় এই গাছটার ওপর। ওর জন্যেই যত পাখি-টাখি, নোংরা-টোংরা।

কিন্তু তবু একদিন একটা হাড় এনে ফেললে কাকে—খোকনের গায়ের পাশেই। আর একদিন একটা বিঘত-খানেকের মরা সাপ একেবারে খোকনের গায়ের ওপর। রেণু আঁতকে উঠল। হাউমাউ ক'রে ডুকরে উঠল।

'শুনছ, এ বাড়িতে থাকা চলবে না!' রেণু সেই দিনই নবনীকে বললে, 'কোনদিন একটা অঘটন ঘটে যাবে!'

নবনী কানেই তুলল না কথাটা।

ক'দিন বাদেই আবার এক কাণ্ড। হাত-পরিমাণ একটা ডাল ভেঙে পড়ল একেবারে রেণুর মাথায়। রেণু ছেলেটাকে কোলে ক'রে উঠন বেয়ে রান্নাঘরে যাচ্ছিল। কপালে লেগেছিল তার। তা লাগুক—কিন্তু রেণু খপ্ ক'রে রান্না-ঘরে ঢুকে ভয়ে নীল হয়ে গিয়ে ভাবল, ডালটা যদি তার মাথায় না পড়ে খোকনের মাথায় পড়ত! তুলতুলে মাথা, রক্তের ডেলা—এক্ষুনি রক্তারক্তি হত! কিছুতেই বাঁচত না ছেলেটা!

গাছটার দিকে বিষাক্ত ঘৃণার চোখে চেয়ে রেণু দাঁত চেপে খানিকটা দাঁড়িয়ে থাকল।

নবনীকে এবার সোজাসুজি বললে রেণু, 'এ বাড়িতে আর একটা হপ্তাও নয়! আজই শেষ হয়ে গিয়েছিল ছেলেটা! বাব্বা, কি সর্বনেশে গাছ!'

'একটু সাবধানে থাকলেই পার।' নবনী জবাব দিলে সিগারেট ফুঁকতে ফুঁকতে।

'আবার কি সাবধান হবে! এর চেয়ে কত সাবধান হতে মানুষে পারে!' রেণু রেগে উঠল, 'সারাটা দিন ছেলেটাকে ঘরের মধ্যে ঠাণ্ডায় অন্ধকারে পুরে রাখব নাকি! ওর আলো-হাওয়ার দরকার নেই? কি রকম শীতটা পড়েছে, দেখছ না!'

'তা, বেশ তো! রোদই খাওয়াও ছেলেকে—একটা আড়াল-টাড়াল দিয়ে নিয়ো!' নবনীর সহজ জবাব।

'আড়ালে কি হবে? আড়ালটা মানছে কে?' রেণু উত্তেজিত হয়ে পড়ে, 'ওই গাছের কুটো-পাতা, নোংরা, পাখির গু-মুত্—কত রকমের নোংরা, জার্ম্স্—। ওই তো কচি ছেলে—ওর কি ইমিউনিটি আছে নাকি কিছু! ঝপ্ ক'রে একটা রোগ হবে, সামলাতে পারবে না!'

নবনী স্ত্রীর আশংকার বাড়াবাড়ি দেখে না হেসে পারে না। বলে, 'তুমি যে সেই রূপকথার ছোটরানীর মতন শুরু করলে। ছেলে পেটে আসতে-না-আসতেই ভয়ে জড়সড়। রাজপ্রাসাদের পদ্মপুকুর ভরাট ক'রে দাও, ছেলে যদি বেড়াতে গিয়ে ডুবে যায়; সব কাঁটা গাছ তুলে ফেল, যদি পায়ে কাঁটা ফুটে যায় তার।' একটু থামে নবনী। হাসির দমকটা থামিয়ে আবার বলে, 'ওসব বাজে ভয় ক'রো না তো! তা ছাড়া, ওই গাছটাই না তোমার খুব আদরের ছিল!'

'ছাই ছিল!' রেণু কোল থেকে ছেলেকে তুলে বিছানায় শুইয়ে দিয়ে বলে, 'যেদিন থেকে ছেলে কোলে এসেছে, ওটা যেন আমার সঙ্গে শত্রুতা করছে! ওই শত্রু একদিন আমার সব নেবে! আমি বলছি! তখন দেখব, তোমার কত হাসি থাকে!'

নবনী আর কিছু বললে না। রেণু সত্যিই ভীষণ চটে গেছে! স্ত্রীর আশংকা-কালো মুখের দিকে চেয়ে নবনী হয়তো অবাক হয়ে কিছু ভাবছিল।

অশ্বত্থগাছটা সত্যিই শত্রুতা করছে রেণুর সঙ্গে। আবার পাতা-ঝরার দিন এল। আর, উঠন-বারান্দা থইথই ক'রে তার পাতা ঝরতে লাগল দফায় দফায়। খোকনের জন্যে একটু জায়গাও সে দেবে না এই উঠন কিংবা বারান্দায়; এই রোদ, এবং আলো, ও হাওয়ার কোনও কিছুই। রেণুকে পর্যন্ত না। বারবার ব্যতিব্যস্ত, উদ্বিগ্ন, ভীত ক'রে রাখবে।

রেণু কেমন একটু ভয় পেয়ে গিয়েছিল। অদ্ভুত ভয়। তার মনে শান্তি ছিল না, স্বস্তি ছিল না। শেষ পর্যন্ত বলতে হবে, ভগবান খুবই সদয়—তাই একদিন আচমকা পার্সি সাহেবদের সেই বাংলোর পাশের দু-পাঁচখানা ছিটনো-ছড়ানো বাড়ির একটা থেকে আরতি আর আরতির ননদ এ বাড়িতে বেড়াতে এসে হাজির।

দুজনেই অবাক—রেণু এবং আরতি। রেণু কি স্বপ্নেও ভাবতে পেরেছিল, মধুপুরের আর এক মেয়ে আরতি এখানে হাজির রয়েছে! আরতিও ভাবতে পারে নি। দেখাসাক্ষাৎ হতে আহ্লাদে-খুশিতে দুজন গলে গেল। তারপর বাড়ির কথা উঠল। আরতি বলছিল, 'তোর বাড়িটা খুব সুন্দর রে! ফাঁকা—কত জায়গা! দুখানা বড় ঘর, ঢাকা বারান্দা, উঠন, ভাঁড়ারও আছে। সুন্দর গাছও। আমাদেরটা বড্ড ছোট! আর, গাছপালার একবিন্দু ছায়া নেই ধারে-কাছে। গরমে যা কষ্ট হবে!'

'নিবি এই বাড়িটা?' রেণু আচমকা শুধাল।

'ঠাট্টা করছিস?' আরতি হাসছিল।

'না, না—ঠাট্টা নয়! সত্যি বলছি! এ বাড়ি আমরা ছেড়ে দেব।' রেণু গম্ভীর হয়ে বললে।

'কোথায় যাবি?'

'যদি তোরা নিস এ বাড়ি, তোদেরটায় যাব। করবি পাল্টাপাল্টি?'

আরতি তবু বিশ্বাস করতে পারছিল না। এমন সুন্দর বাড়ি, কত জায়গা, গাছের ছায়া—

'তা, এ বাড়ি ছাড়ছিস কেন?' আরতি শুধাল।

রেণু টপ্ ক'রে জবাব দিতে পারল না। একটু ভাবল। বললে, 'ওর অসুবিধে হয়। ভাড়াটাও একটু বেশি ভাই আমাদের পক্ষে। চল্লিশ টাকা। দিতে বেশ কষ্টই হয়!'

আরতি রাজি হয়ে গেল। তার আপত্তির কোনও কারণ থাকতে পারে না।

নবনী কথাটা শুনে বোকার মতন শুধু বললে, 'সত্যিই তুমি বাড়ি পাল্টা-পাল্টিতে রাজি হয়ে গেলে?'

রেণু কথা না বলে মাথা নাড়ল। আর খানিক পরে চাপা গলায় যেন নিজেকে শুনিয়েই বলল, 'আমার ছেলে আগে। তার কথা, ভালমন্দ ভেবে তারপর অন্য সব।'

পরের হপ্তাতেই বাড়ি-বদল শেষ হল। নতুন বাড়িতে গিয়ে রেণু শান্তি পেল। তার উদ্বিগ্নতা ধুয়ে গেল। হাসি ফুটল মুখে। এখানে অশ্বত্থ নেই, পাতা-ঝরা নেই; খড়কুটো, ময়লা সাপের খোলসে উঠন নোংরা নেই। রেণু নিশ্চিন্ত। ছেলেকে প্রাণভরে অলিভ অয়েল মাখাচ্ছে রেণু, রোদ আর হাওয়া খাওয়াচ্ছে—আর সারাদিন, আর দুপুর, আর বিকেল সেই একফোঁটা অবোধ শিশুকে নিয়ে, তার কাজ নিয়ে কাটিয়ে দিচ্ছে।

হ্যাঁ, মাসখানেক বড় জোর—তারপর এক সকালে নবনী যখন দাড়ি কামাচ্ছে, রেণুর কোলে ছেলেটা ঘুমোচ্ছে, আর রান্না করতে করতে গুন্‌গুন্‌ ক'রে ছড়া গাইছে ও, ছেলেটা হঠাৎ চোখ চেয়ে কে'দে উঠে ক'বার হিক্কা তুলল, চোখের পাতা বুজল। গলায় ঘড়ঘড় শব্দ হল একটু, তারপর থামল। ওর শব্দ থামল গলার, নিশ্বাস থেমে গেল, একটু যেন কেমন নীলচে হয়ে গেল মুখটা।

বিশ্বাস করতে খানিকটা সময় লাগল রেণুর। কিন্তু বিশ্বাস না ক'রে উপায় ছিল না। কেননা, সেদিন আর দুপুর-বিকেল-রাত একটি দুর্বল অসহায় গলার কান্না এ বাড়িতে আর একবারও শোনা গেল না।

কোনও সাড়াশব্দ না দিয়ে, কোন কারণ না দেখিয়ে ছেলেটা যে কি ক'রে চলে গেল, হঠাৎ—রেণু তারপর থেকে শুধু তাই ভেবেছে, ভাবছে।

এ বাড়ি আরও চুপ হয়ে গেল। নবনীও যেন কথা বলতে, হাসি-তামাশা করতে ভুলে গেল। আরও যেন সকাল-সকাল সে অফিস চলে যায়, ফিরতে আরও দেরি করে। রেণু একা। ঝিটা আসে; কাজকর্ম সেরে দিয়ে চলে যায়। রেণু কথা বলে না—যেখানে বসে, বসেই থাকে; শুয়ে থাকল তো থাকলই; কোথাও থমকে দাঁড়াল তো পাথর হয়ে গেল যেন।

এক-একটা দিন যে কি দীর্ঘ এবং দুঃসহ, আর কি ভীষণ কষ্ট এই সময়ের ঢিলেঢালা চলনে, রেণু আস্তে আস্তে তা বুঝতে পারছিল। তার সময় ফুরোয় না; তার বুকের ওপর চাপ-হয়ে-থাকা ভারটা একটুও সরে না। বরং নবনী চলে গেলে, একা হয়েছে কি, রেণুর বুকের হাড়গুলোয় যেন কেউ নরুন দিয়ে কুরতে থাকে, বুকটা অসহ্য ব্যথায় টন্‌টন্‌ করে. রেণু নিশ্বাস বন্ধ ক'রে বসে থাকে হাঁটুর মধ্যে মুখ গুজে। সারা দুপুর—সারা দুপুর। আর, থেকে থেকে ফুঁপিয়ে ওঠে। যদিও সে ফোঁপানোয় গলা-ভিজে-যাওয়া কান্না নেই. শুধু দলা-পাকানো পাক-খাওয়া বাতাসের থরথর ঝাঁকুনি আছে।

কেন এমন হল—এই কথা ভাবতে ভাবতে রেণু সব সময়েই সেই ডালপালা-ছড়ানো ঝাঁকড়া-মাথা থম্‌থমে অশ্বত্থগাছটাকে চোখের সামনে না এনে পারে না। চোখ বুজলেই গাছটা শকুনির পাখার মতন বিশ্রী এক ভয় নিয়ে যেন

ওর মনে ঝাঁপিয়ে পড়ে। রেণু বুঝতে পারে, ওই—ওই হিংসুক নিষ্ঠুর গাছটা খোকনকে সহ্য করতে পারে নি। তার বিষনিশ্বাস হাওয়া এখানে ছড়িয়ে দিয়েছে। তারপর যেন রেণুকে ঠিকমতন জব্দ করতে, উচিত শিক্ষা দিতে ছোঁ মেরে খোকনকে উঠিয়ে নিয়ে চলে গেছে ভরা কোল থেকে। কি হিংস্র আর হৃদয়হীন ওই তরু, কি নিষ্ঠুর!

রেণু যতক্ষণ ভাবে, ভাবতে পারে, খুঁটিয়ে খুঁটিয়ে সেইসব ঘটনা মনে করে, যেসব ঘটনায় ওই অশ্বত্থের আড়াআড়ি ভাবটা ফুটে উঠেছে—হ্যাঁ, খোকনের সঙ্গে আড়াআড়ির, রেষারেষির। বলতে কি, খোকনকে নিয়ে সে বাড়িতে পা দেবার সঙ্গে-সঙ্গেই ওই গাছ শত্রুতা করতে শুরু করেছিল। খোকনের সঙ্গে। গাছটা যেন হিংসে আর বিশ্বেষে জ্বলত। জ্বলছিল। ওই বোবা কিন্তু ভয়ংকর জীবনটা—রেণুর মনে হত—সব সময়ে চাইছে, রেণু আগের মতন তাকে নিয়ে মত্ত থাকুক। হ্যাঁ, রেণু তা বুঝতে পারত। তার হুঙ্কারের ভাষা তো রেণুর না-জানা নয়—তার মট্‌মট্‌ আছাড়িপিছাড়ি, গোঁ-গোঁ গর্জন! এই অন্যায্য, অন্যায় আব্দার রেণু কি ক'রে সহ্য করতে পারে! তুমি কে, কি আমার! শুকনো কর্কশ গা, আর বাউণ্ডুলে পাতার ঝুপড়ি নিয়ে বসে আছ! আমার জীবনের সঙ্গে, রক্তের সঙ্গে তোমার সম্পর্ক কিসের! আমার মাটি ধুলোকাদার নয়, আমার শিরা তোমার রুক্ষ কুৎসিত শিকড় নয় এবং আমার রক্ত তোমার গায়ের আঠা-আঠা জল নয়!

রেণুর এই সরাসরি উপেক্ষা-অবহেলা গাছটার যেন সহ্য হচ্ছিল না। সে দিন-দিন ভয়ংকর হয়ে উঠছিল, রেণু তা বুঝতে পারছিল; আর হ্যাঁ, ভয়—ভীষণ ভয় এবং ভাবনায় পড়ে গিয়েছিল। খোকনকে ওই রাক্ষুসে গাছটা কিছুতেই সহ্য করবে না—রেণু এ বিষয়ে নিঃসন্দেহ হয়েছিল।

ও বাড়ি তাই ছেড়ে এল। কিন্তু সে ছাড়লেও ওই রাক্ষসটা ছাড়ল না। শোধ নিল। প্রতিশোধই বলা যায়।

মনে মনে গাছটাকে কুটিকুটি ক'রেও রেণুর আক্রোশ মেটে না। আবেগ চাপতে গলার শিরা নীল হয়ে গেলেও এইসব আবেগ রেণু রোধ করতে পারে না। তার সাধ্যে কুলোয় না।

এমনি ক'রেই কাটছিল দিন। অবয়বেই যেন বেঁচে আছে রেণু; তার মন মরে গেছে, তার জীবন থেমে গেছে। কোন বোধ নেই—অন্তত সুখের বা সান্ত্বনার।

হ্যাঁ, তারপর সেদিন আবার এক দুপুরে যখন আকাশ মেঘলা, মাঠ-ঘাট খাঁখাঁ করছিল, বেশ একটা তাপ ফুটছিল—রেণু যেন কখন সদর খুলে বাইরে এসে দাঁড়িয়ে এই থম্‌থমে রিক্ততা দেখছিল চারপাশের। কতক্ষণ যে, রেণু জানে না। হঠাৎ তার মনে হল, কোথা থেকে যেন একটু অন্যরকম হাওয়া এল। পরক্ষণেই এক ঘূর্ণি উড়ে এল, একটা পাক-খাওয়া বাতাসের ঢেউ।

ধুলো উড়াছিল। আর, হঠাৎ সেই ধুলোর সঙ্গে মিশে একটা শুকনো অশ্বত্থ-পাতা এসে পড়ল রেণুর বুকে, একেবারে বুকের মাঝটিতে—শাড়ির ভাঁজে আটকে গিয়ে থেমে থাকল। রেণু হাত দিয়ে ফেলতে গিয়ে চমকে উঠল। অশ্বত্থের পাতা, শুকনো পাতা। সারা গা ঘিনঘিন ক'রে উঠল রেণুর। নোংরা পাতাটা ঝেড়ে ফিলে দিতে গিয়েও হঠাৎ যেন কি হয়ে গেল তার। পাতাটা মুঠোয় ধরে দাঁড়িয়ে থাকল।

এখান থেকে আগের বাড়ির সেই অশ্বত্থগাছটা দেখা যায়—খুবই অস্পষ্ট-ভাবে। একখণ্ড মেঘের মতন। কিন্তু আশ্চর্য, রেণু আজ এখানে দাঁড়িয়ে অত দূরের অমন অস্পষ্ট অশ্বত্থকেও স্পষ্ট দেখতে পাচ্ছিল।

সব যেন তাকে টানছিল—এই মেঘলা দুপুর, এই ঘূর্ণি, এই খাঁখাঁ মাঠঘাট এবং ওই দূর অশ্বত্থের শাখা-প্রশাখা-পল্লব। তাকিয়ে থাকতে থাকতে রেণু সব ভুলে গেল। শুধু গাছ—শুধু ওই অশ্বত্থই হাওয়ায়-হাওয়ায় অদ্ভুত এক চুপ শিস্-শিস্ শব্দে তাকে ডাকছিল। রেণুর চেতনা ছিল না; রেণুর পা, রেণুর মন, চোখ—সমস্ত অঙ্গপ্রত্যঙ্গকে কেউ যেন যাদু ক'রে অসাড় ক'রে দিয়েছে।

অদ্ভুত এক ঘোরে, নিশিতে-পাওয়া মানুষের মতন ঘুমের আচ্ছন্নতায় রেণু পা-পা ক'রে টলে টলে হেঁটে চলল। তারপর একসময়ে সেই অশ্বত্থের সামনে। গাছটার তলায়। মাটিতে, পাথরে, ঢিবিতে, শিকড়ে একটা অদ্ভুত অন্ধকার স্তূপীকৃত হয়ে রয়েছে এখানে। মাথার ওপর অসংখ্য শাখা-প্রশাখা স্তব্ধ, শত সহস্র পল্লব নিস্তব্ধ।

রেণুর চোখে অন্য এক অপরিচিত জগৎ অস্পষ্টভাবে কেউ মেলে দিচ্ছিল। অশ্বত্থের সেই ভারি কালো গুঁড়ির ফাটা, ঠুকরোনো কঠিন দেহ কেমন এক যাদুতে খুলে গিয়ে খুব নরম এক হৃদ্‌পিণ্ড স্পন্দিত হচ্ছিল। আর মৃত্তিকার অন্ধকার থেকে এক ঘ্রাণ উঠছিল। অতি নিস্তব্ধ, নির্বাক, সংগোপন এক প্রাণ যেন গুমরে উঠছে। গুমরে গুমরে।

রেণু জানে না, তার খেয়ালই নেই, কখন সে ধীরে ধীরে তরুতলে বসে পড়েছে, হাত দিয়ে গা ছুঁয়েছে—সেই তরুর, ঝুরি ধরে থেকেছে মুঠো ক'রে। তারপর কখন অচেতনে বুক উপুড় ক'রে আঁকড়ে ধরেছে সেই বিশাল তরুর একটু।

অনেক—অনেকক্ষণ পরে কার যেন ঠেলায় চমকে উঠল রেণু। চমকে উঠল, উঠে বসল, চাইল। চিনতে পারল না। ঘোর কাটছিল না চোখের।

যখন ঘোর কাটল, তখন রেণু উঠে দাঁড়াল। চিনতে পারল। সামনে অবাক, ভীত মুখে দাঁড়িয়ে রয়েছে আরতি। আর সে অশ্বত্থের তলায়।

রেণুর দিকে তাকিয়ে এবার আরতি ভীষণ অবাক গলায় বললে, 'কি রে, তুই হঠাৎ এখানে—গাছতলায় উপুড় হয়ে পড়ে? কি হয়েছে তোর?' আরতির

চোখ হঠাৎ রেণুর বুকে আটকে গেল। আরও অবাক হয়ে বললে আরতি,
'ইস্, সারা বুকখানা ভিজে গেছে যে! এত ঘেমেছিস?'

ঘাম? রেণু চমকে উঠে বুকের দিকে চাইল। ভিজেই গেছে—সারাটা বুক, ব্লাউস। তবে ঘামে নয়। তাড়াতাড়ি গায়ের আঁচলটা বুকে টেনে নিয়ে রেণু কিছু না বলে সোজা বাড়ির পথে ফিরে চলল।

আরতি ডাকছিল। রেণু শুনছিল না। হন্‌হন্ ক'রে হেঁটে যাচ্ছিল। আর মনে হচ্ছিল, এতদিন বুকের যে টন্‌টন ব্যথা তার অসহ্য—অসহ্য ছিল, আজ এখন সে ব্যথা যেন অনেক কমেছে।

সত্যি, অনেক কমেছে!

দুধ খাইয়ে, আর এক অবোধ শিশুকে ঘুম পাড়িয়ে রেণু খুব নিশ্চিন্ত মনে এবার ফিরেই যাচ্ছিল। তার সংসারের কাজেই যেন।

গৌরীশঙ্কর ভট্টাচার্য

অরুণা আজ সকাল সকাল ছুটি নিয়ে হোস্টেলে ফিরল। কিন্তু এ রকম ঘটনা ইতিপূর্বে আর কখনও ঘটেনি তার চাকরী-জীবনের ইতিহাসে। কারণ যে ক'ঘণ্টা স্কুলে থাকা যায়, সেইটুকুই লাভ,—মেয়েদের পড়াতে তার খুব ভালো লাগে,—তাদের পড়া বোঝানো আর পড়া ধরার মধ্যে একটা গভীর স্নেহস্পর্শ, গোপনে তৃষ্ণার্ত মনকে রসসিঞ্চিত করে তোলে। সব চেয়ে ওর ভালো লাগে নীচের ক্লাসে ছোট ছোট মেয়েদের ঘরে যখন পড়াতে যেতে হয় তখন। পড়া ধরলে কেউ বা চোখ বড় বড় করে তাকিয়ে এক নিঃশ্বাসে তোতা পাখীর মত গড়্ গড়্ করে মুখস্থ বলে যায়, আবার কোনো কোনো মেয়ে ফ্যাল্ ফ্যাল্ করে অশ্রু ছল-ছল চোখে দাঁড়িয়ে থাকে, পারে না কথা কইতে, মুখস্থ পড়া ভুলে গিয়েছে,—বোকার মত এমন ভাবে তাকায় সরল চাহনী মেলে যে মায়া হয়, হাসিও পায়। অরুণার মনে এই ছাত্রীরাই এখন বাসা বেঁধেছে। এদের এক একজনের দিকে তাকিয়ে ওর এক একটা কথা মনে হয়। কিন্তু আজ তবু ওকে ছুটি নিয়ে ঘরে ফিরতে হ'ল। এমন কোনো দরকার আছে যে তা নয়, শরীরও খারাপ করছে না—তবু, সে চলে আসে।

একখানা চিঠি এসেছে ওর কাছে আজ। এই চিঠিই ওকে ভাবিয়ে তুলেছে। যতবার যে ক্লাসে পড়াতে গিয়েছে সেখানেই ওকে অন্যমনস্ক করে দিয়েছে এই চিঠিখানা। এক একটি মেয়েকে দেখে ওর মনে হয়েছে, এই রকম ছিমছাম মেয়ে দেখতে মন্দ নয়, হ'লই বা রং একটু ময়লা, কিন্তু কি সুন্দর মুখশ্রী, টানা টানা ভাসা চোখে স্বপ্নময় দৃষ্টি ওর—ছেলেমানুষকে দেখলেই একটু আদর করতে ইচ্ছে করবে—এমন না হ'লে সন্তান কী? ফুটফুটে টিকোলো নাক যার তাকে দেখলে অরুণার নিজের সন্তান ভাবতে ইচ্ছা হয় না। একটু শ্যামল, কচিকচি মেয়েই বেশ।—কিন্তু এসব কথা ভাববার অর্থ কী? অরুণা নিজের দিকেই অবাক হয়ে তাকায়। এ তার হ'ল কী। শেষকালে শান্তির জীবন ছেড়ে কী এক অবাস্তব মায়ার দিকে কেমন যেন মনটা টান্‌ছে? স্বাধীন মুক্ত জীবনের উদারতায় ওর মন কি শেষে হাঁপিয়ে উঠল না কি?

সেই প্রশ্নের মীমাংসার জন্যই সে স্কুল থেকে চলে আসে,—ভালো করে ভেবে দেখা দরকার, নিভৃতে—।

পথে আসতে আসতে একটা কথা অনবরত তাকে বিচলিত করে। পারুলের

চেহারাটা তার চোখের সামনে নেচে বেড়ায়—'ক্লাশ প্লি'র বাচ্চা মেয়ে পারুল, মাথায় টুকটুকে লাল ফিতে কায়দা করে বাঁধা, নিশ্চয় তার মা বেঁধে দেন। চোখের কোণে কাজলের কালো মাধুর্য, ফ্রকটার কি সুন্দর ডিজাইন—পারুলের পা থেকে মাথা পর্যন্ত মায়ের স্নেহ জড়ানো, বইগুলো মলাট দেওয়া, সেলাই করা। পড়াশুনা মোটে পারে না মেয়েটি। সবটা জড়িয়ে তাকে অরুণার যে কী ভালো লাগে; পারুলের মত মেয়ে এমন কিছু অসাধারণ নয় তবু পারুলকেই অরুণার ভালো লাগে। পারুলকে তার ছোটদা স্কুলে যাবার পথে পেঁাছে দিয়ে যায় আবার ফেরবার পথে দুই ভাই বোন এক সঙ্গে বাড়ী ফেরে। পারুলের ছোটদার নামও অরুণা জানে—অজিত, সে পড়ে হাই স্কুলের ক্লাশ সিক্স-এ। ওদের দুই ভাই-বোনে এত ভালোবাসা—একমাত্র ওদের পক্ষেই বুঝি সম্ভব।—না, অরুণা আর পারে না,—যত সব আজেবাজে কথা আর পারা যায় না ভবতে।

ও নিজের ঘরে এসে জামা-কাপড় বদলে চৌকীর ওপর শুয়ে পড়ল। সারা বাড়ীটা দুপুরের স্তব্ধ নিবিড়তায় খাঁ খাঁ করছে। সামনের মাঠে ঘাসের ওপর অনেকগুলো কাপড় শুকোচ্ছে। তেমনি কাঠফাটা রোদ—বারান্দার সিমেন্ট তেতে গেছে, খালি পায়ে চলাফেরা করা যায় না, ওরই মধ্যে কাপড় আড়াল দিয়ে ছায়া তৈরী করে চাকর পৈরু তার খাটিয়ায় পড়ে পড়ে ঘুমোচ্ছে। পৈরু অনেক দিনের চাকর, আগে ছিল স্কুলের সেক্রেটারীর বাড়ীতে, এখন বুড়ো হয়েছে তেমন খাটাখাটুনির কাজ পারে না বলে তাকে এখানে চালান দেওয়া হয়েছে।

চৌকীর ওপর শুয়ে ও চিঠিখানা মেলে ধরলে চোখের সামনে। সাদা কাগজে সোজা সোজা হরফে কালো কালি দিয়ে লেখা আছে কয়েকটি কথা। ভদ্রলোকের হাতের লেখা ভালো নয়, তবে ভালো করে লেখবার যত্নটা সুস্পষ্ট। কে জানে ক'বার কাগজ নষ্ট করে তবে এই চিঠিখানির এই চেহারা দাঁড়িয়েছে।

বিয়ে? অরুণা বিয়ে করবে? বিয়ের বয়স আর তার আছে কি এখনও? আছে, নিশ্চয় আছে। না থাকলে কেউ উপযাচক হয়ে প্রস্তাব করতে যাবে কেন? কিন্তু বিয়ে করে স্বাধীনতা খুইয়ে অন্যের সংসারে বধূ হয়ে প্রবেশ করবার মত নমনীয়তা তার নেই। এত দিনের মুক্ত জীবন হারিয়ে অপরের হুকুম-বরদারী করতে যদি মন সায় না দেয়?—এমনি কত কথাই মনে হয় অরুণার, দুপুরের মোহময় নিরবতায় সে আবারও স্বপ্নাতুর হয়ে উঠে। আজ যে তাকে আহ্বান করল তার কাছে যাওয়ার যে আনন্দ সে-ও সামান্য নয়। তার ত্রিশ বছরের জীবনে মধুকর আনাগোনা করেছে অনেক; কিন্তু প্রজাপতি এপথ দিয়ে চলতে ভুলে গিয়েছিল। আজ বুঝি অসময়ে মনে পড়েছে—

ভদ্রলোকের লেখার ধরণধারণ দেখে অরুণার ভালো লাগে—মন্দ নয়, এরকম সরল, স্পষ্ট মানুষকে সহজে চেনা যায়। বেশ লিখেছেন ভদ্রলোক—"আমার বয়স চল্লিশের ওপর, অবস্থা সাধারণ কেরাণী, বর্তমানে কিছু দিন গৃহিণী-বিহীন জীবন যাপন করছি—আপনি যদি আসেন ত' কৃতার্থ হব। আমি

নিজেই প্রস্তাব করছি বলে মনে কিছু করবেন না। এ বয়সে দ্বিতীয়পক্ষের জন্য ঘটকালি করতে কাকে ডাকি বলুন ত'। আমার মনে হয়, আপনার নিজের মতামত সম্বন্ধেও সরাসরি আপনি নিজেই জানাবেন। আপনার সঙ্গে একটু আধটু আলাপ আছে, তবে তা দিয়ে পরিচয় দাবী করবার মত স্পর্ধা নেই। আমি আপনাকে বিয়ে করতে চাই—আপনিও যে অমত করতে পারবেন না, সেই আশা করব। আপনাকে আমার একান্ত প্রয়োজন। যদি বলেন,—আমি ভালোবাসি কি-না? তার উত্তর যাই দিই, বলতে পারেন ফাঁকা কথা। যাকগে, ভালোবাসি কি বাসি না সে কথা পরে হবে—যদি না-ও ভালোবাসি তবু কি বিয়ে হতে পারে না? এমনি, ধরুন পরস্পরকে অবলম্বন করে জীবনটা কাটিয়ে দেওয়া—মন্দ কি? কেউ ভালোবাসা দাবী করব না—অতটা ছেলেমানুষীর বয়স অনেক-দিন পার হয়ে আসা গেছে। তার চেয়ে শুধুই Companion হয়ে থাকা?

"যদি রাজি থাকেন তবে আগামী কাল স্কুলে যাবার সময়ে লাল পেড়ে শাড়ী পরে বেরুবেন, তারপর বিকেল চারটের পর পাঁচটা পর্যন্ত যে কোনো সময়ে বেরুবেন, বড় রাস্তার কাছাকাছিই আমি অপেক্ষা করব। বাকী কথা সাক্ষাতে হবে—পাত্র ও কনে দেখাটাও তখনই সেরে নিতে পারবে উভয় পক্ষ। ইতি—

নাম ঠিকানা দিলাম না।"

অরুণার কাছে চিঠিখানা সমস্যা হয়ে উঠেছে। যা লেখা আছে এতে, তার চেয়ে একটি অক্ষরও জানবার উপায় নেই চিঠিখানি থেকে। এর বেশী কোনো কথার জবাব এই শাদা-কালো-রেখা মাখানো কাগজখানা দিতে প্রস্তুত নয়। হঠাৎ অরুণার মনে হয়, কি কঠিন, নির্মম সেই লোকটা। আরও দু'টো কথা যদি লিখতেন তিনি, ত' বেশ হ'ত। যদি লিখতেন, তিনি কোথায় দেখেছেন অরুণাকে, লিখতেন কবে দেখা হয়েছে, কি কথা হয়েছে—তা হ'লে সে একবার ভেবে দেখবার চেষ্টা করত, খুঁজে বার করতে পারত—

বিয়ে করতে গেলে অসুবিধে অনেক রয়েছে। কিন্তু এমনভাবে নিজের দায়িত্ব বহন করে বেড়ানো আর ভালো লাগে না।—অনাগত ভবিষ্যৎ দিনের একটি ছবি ও মনে মনে আঁকে। অত্যন্ত সাধারণ হয়েও সেই দিনগুলি অনায়াসে অসাধারণ হতে পারবে—যেমন, এক দিন অরুণার খুব জ্বর হয়েছে, সকাল বেলায় সে ওষুধপত্র এনে দিলে, কিন্তু অপিস যাবার সময় বয়ে গেলো, সে জামাকাপড় বদলালো না, বসে রইল অরুণার পাশে। একান্ত, এমনই একান্ত আপনার জন তার জীবনে কেউ হবে। একেবারে আপনার নিজস্ব একজন কেউ আছে, একথা ভাবতেও যেন ভালো লাগে। সে আপনার—একান্ত আপনার। বার বার অরুণা চিঠিখানা নিজের মুঠোর মধ্যে চেপে ধরে, কখনও মনে হয় বুঝি এ কোন্ স্পর্শসুখ, এ কোন্ মধুর অনুভূতি তার দেহমনে সঞ্চারিত হলো—একবার নিজের কাছে লজ্জিত হয়ে হাতের মুঠোটা আল্‌গা করে চিঠিখানা ছেড়ে দিতে যায়। আবার সজাগ হয়ে সামনের জানলা দিয়ে

বাইরের দিকে দৃষ্টি মেলে দিয়ে নিজেকে সরিয়ে নিয়ে যেতে চেষ্টা করে আপনার কাছ থেকে দূরে। চিঠিখানা আলতোভাবে মুখের ওপর রেখে কখনও চোখ বোজে সে। এতদিনের ভেসে বেড়ানোর পালা শেষে কোন কূলে এসে সাঙ্গ হ'ল। এ কোন অজানা আশ্রয়। হোক অজানা, তবু ত' আশ্রয়।—আরও কত কথাই ও ভাবে।

সে রাত্রে বিছানায় শুয়েও অরুণার ঘুম আসে না। শোবার সময় আলো নিভিয়ে দিয়েছিল। কিন্তু এ কথা সে কথা ভাবতে ভাবতে ওর মনে হয় যেন অন্ধকারে কে তার পাশে এসে বসেছে। অন্ধকারে ছায়ামূর্তিটা স্পষ্ট দেখা যাচ্ছে না, কিন্তু তবু মনে হচ্ছে যেন সেই লোকটি। আজ সকালে যে তাকে চিঠি দিয়েছিল, অর্থাৎ—? অর্থাৎ অরুণার স্বামী। 'স্বামী' কথাটা মনে হতেই অরুণা চমকে উঠে বিছানা থেকে ছিটকে সোজা মেঝেতে এসে দাঁড়ায়। তারপর 'খুচ' করে সুইচটা টিপে দিতেই ঘরময় আলো ছড়িয়ে পড়ে। আলো জেবলে নিশ্চিন্ত হয়ে অরুণা আবার বিছানায় শুয়ে পড়ল। সারাদিন একটা চিন্তা মনের পিছু পিছু এ রকম ধাওয়া করে চললে ভালো লাগে না। ভারি বিশ্রী ব্যাপার—এমন করে আর পারা যায় না—অরুণা ভাবে। বিবাহিত জীবনের প্রতি কোন মোহ তার নেই। থাকলেও সে এ ধরণের বিবাহিত জীবন কামনা করে না।

হঠাৎ তার সমস্ত অন্তর সেই লোকটির প্রতি বিরূপ হয়ে ওঠে। জানা নেই শোনা নেই—এ রকমভাবে চিঠি দেওয়া কেন? অরুণা আপন মনেই বলে ওঠে—বেহায়াপনা, হ্যাংলামো। আর একটা সংশয় তার মনে জাগে—এই ধরণের লোককে প্রশ্রয় দিলে মাথায় ওঠে এরা। না, কিছুতেই সে এই লোকটার স্পর্ধাকে বরদাস্ত করবে না। কেন? বিয়ে না করে সে কি এমন খারাপ আছে? কিসের অভাব? আর এখন এই বয়সে অচেনা একটা লোকের ঘরে গিয়ে বাঁধা পড়ে জীবনের সমস্ত আশা ভরসাকে বিসর্জন দেওয়ার জন্যই বা কেন তার এত মাথা ব্যথা! আর বিয়েই যদি করতে হয়, তবে একটু দেখে-শুনে ভালো গোছের পাত্রকেই বরণ করা ভালো। এই ধরণের গায়ে-পড়া মানুষকে স্বামীত্বের আসনে বসাতে গেলে নিজেরই অমর্যাদা করা হবে। আর পাঁচজনেই বা কি বলবে।

হঠাৎ এক সময়ে আবার অরুণার খেয়াল হয়, সেই লোকটার কথাই ভাবছে ও। এবারে জোর করে নিজের বুড়ো আঙ্গুলটা দাঁত দিয়ে কামড়ে ধ'রে নিজেকে শাস্তি দেয় ও।...তারপর এক সময়ে আলো জেবলে রেখেই ঘুমিয়ে পড়ল।

পরদিন সকাল বেলায় উঠেই প্রথম কথা মনে হ'ল ওর—সেই চিঠি। চিঠিখানা বালিশের নীচে ছিল। না, আর নয়—চিঠিখানা ছিঁড়ে না ফেললে ওই লোকটার চিন্তা তার মন থেকে যাবে না। এই ভেবে অরুণা বিরক্ত হয়ে চিঠিখানা বার করলে। ছিঁড়ে ফেলবার আগে মনে হ'ল, আর একবার চিঠিখানা পড়ে দেখলে হ'ত।

তারপর থেকে অরুণার সারা মন বিরক্ত হয়ে ওঠে পৃথিবীর তাবৎ ব্যাপারের ওপর। ও ঠিক করে ফেল্‌লে, আজ কালাপেড়ে শাড়ী পরে বেরুবে। এ রকম অশিষ্ট লোকের অপমানিত হওয়াই বাঞ্ছনীয়। কেন, কেনই বা অরুণা একজন অপরিচিত লোকের কথায় নিজেকে চালাবে? জানা নেই শোনা নেই,—না, না তা হতেই পারে না। সে বাক্স থেকে কালাপেড়ে শাড়ী বার করতে গিয়ে দেখলে, —সেটা ধুতে গেছে। সবেগে বিমলাদির ঘরে গিয়ে নিয়ে এলো কালাপেড়ে শাড়ী। আজ যেন ইচ্ছে করে বেশি করে স্নো পাউডার মাখলে, রুজ (যা কোনো দিন ব্যবহার করেনি এর আগে, তাও) লাগালে, ঠোঁটে রঞ্জনী রং একটু দিলে। মোটের ওপর সে বেশ একটু সাজল। আয়নার সামনে দাঁড়িয়ে একটু দ্বিধা ভরে ঠোঁটের উগ্র রংটা একটু হাল্কা করে দেবে কি না ভাবলে—পাছে স্কুলের অন্য সবাই আর কিছু মনে করে, এই আশঙ্কা। তা করুক গে, অপমান যাকে করা হবে, তাকে রীতিমত জ্বালিয়ে দেওয়াই ভালো। অরুণাকে আজ বেশ দেখাচ্ছে—তার নিজেরই মনে হয়।

শাড়ীটার পাট ভাঙতে ভাঙতে গুণ গুণ করে একটা গানের কলি ভাঁজতে থাকে ও "রোদন ভরা এ বসন্ত কখনো আসে নি বুঝি আগে"—

হঠাৎ মাঝ পথে থেমে গিয়ে অরুণার একটা কথা মনে হ'ল।—সেই লোকটি ত' ব্যর্থ মনোরথ হয়ে ফিরে যাবে, তার নয় খুব দুঃখ হ'ল—কিন্তু অরুণা ত জানতে পারবে না, কোন দরদী মন তার শাড়ীর আঁচল আশ্রয় করবার জন্য ব্যগ্র ব্যাকুল হয়ে লিপিদূত পাঠিয়েছিল? যে তার মনকে একটি দিনের দীর্ঘ মুহূর্তগুলি অধিকার করে ছিল তাকে যে জানা হ'ল না।

একটা অদম্য কৌতূহলে অরুণার মন চঞ্চল হয়ে ওঠে। শুধু তাকে দেখবার জন্যই ও লাল শাড়ী পরবে। তখনই সে কালাপেড়ে শাড়ীটা আলনায় গুছিয়ে তুলে রেখে লালপেড়ে শাড়ীখানাই পরতে লাগল। অন্ততঃ তাকে চিনতেই হবে—। দেখতে দোষ কি, মানুষই ত'।

লালপেড়ে শাড়ীখানায় যেন জগতের সমস্ত লজ্জা পুঞ্জীভূত হয়ে আশ্রয় করেছে। শাড়ীখানা পরে অরুণার পথ চলতে আজ পা যেন জড়িয়ে আসছে। তার জীবনের সঞ্চিত ব্রীড়ারাশি পথের বাতাসে বাতাসে ছড়িয়ে রয়েছে যেন। স্কুলে যাবার সময়ে আজ আর সে সোজা সামনের দিকে তাকিয়ে চলতে পারে না, আশপাশে তাকাতে সঙ্কোচ বোধ হয়, এই পথ, যা তার নিত্য দিনের সাথী ছিল, তা যেন কেমন দুরত্বময় হয়ে উঠেছে। এর কোথায় যেন কী হয়ে গেছে, তার পায়ে পায়ে লজ্জার কুণ্ঠা জড়িয়ে ধরছে, পথ চলার গতিকে ব্যাহত করছে। চলতে চলতে অরুণার মনে হয় স্কুল থেকে ফেরবার সময় কী হবে? তখন ত'—।

যে মানুষটির কল্পনায়ও সে বিরক্ত হয়ে উঠেছে, আজ সকাল থেকে প্রতি মুহূর্তে সেই অজানা লোকটি তাকে এত সঙ্কুচিত করে তুলল! অরুণার মনে হয়, বুঝি সারা রাস্তার প্রত্যেকটি পথিক তার দিকে তাকিয়ে আছে। ছি, ছি,

এমনভাবে প্রতিনিয়ত সঙ্কোচের ডালি ভাগ্যের ললাটে এ'কে নিয়ে ঘুরে বেড়াতে সে পারবে না, কিছুতেই পারবে না।

স্কুল থেকে ফেরবার পথে নিশ্চয় সেই লোকটির দেখা পাওয়া যাবে। তখন তাকে বেশ দু' কথা শুনিয়ে দেবে অরুণা—ভদ্রতা, শিষ্টাচার, ভব্যতা এগুলো যে গল্প-কথা নয় তা সে বেশ কড়া করেই জানিয়ে দেবে।

স্কুলের গেটের সামনে এসে পড়ে অরুণার মন আরও সঙ্কুচিত হয়ে পড়ে. এমন সাজগোছ করে কোনো দিন সে স্কুলে আসেনি। শিক্ষয়িত্রীর ষোলো আনা আদর্শ তার কাছে অক্ষুণ্ণ ছিল, কিন্তু আজ—

আজ আর সময় যেন কাটতে চায় না। এক একটা ঘণ্টা যেন যুগ যুগান্তর পার ক'রে দিচ্ছে।

এমনি করে তিনটে বাজল। এক ফাঁকে অরুণা বাথ রুমে গিয়ে ঠিকঠাক হয়ে নিলে। মুখের ওপর ঘামের তৈলাক্ত ভাবটুকু যেন কিছুতেই কাটতে চায় না, কপালে কুঙ্কুমের টিপটা যেন ম্লান হয়ে গেছে। অরুণার চেহারায় অপরাহ্ণের ছায়া পড়েছে।

স্কুল থেকে বেরিয়ে যতই বড়-রাস্তার কাছাকাছি সে এসে পড়ে ততই যেন নিজের ওপর বিরক্তি শ্রাবণের ঘনকালো মেঘরাশির মত পুঞ্জীভূত হয়ে উঠতে থাকে। একটা কথা তাকে পীড়া দিচ্ছে--তার জীবনে কি অপরাহ্ণের ছায়া পড়েছে সত্যি? তাই যদি সত্যি হয় তবে ওই অশিষ্ট লোকটিকে আজ অপমান ক'রে তাড়িয়ে দিয়ে কোন ভরসায় অরুণা বসে থাকবে?

না, তবু, তবু সে বরদাস্ত করতে পারবে না এই স্পর্ধিত লোকটার এই ধরণের আচরণ। লোকটা যেন জোর করে অরুণাকে জানিয়ে দিতে চায় যে, তাকে পাওয়া সহজ।—তবে কি সত্যই তার মূল্য কমে গেছে? অরুণা নিজেকে বিচার করতে চেষ্টা করে। তার মনে সংশয় জাগে।

অত বড় আঘাত দিতে পারে যে মানুষ তার সাহসের তারিফ করতে হয় বই কি।

না, অরুণা আর পারে না অহর্নিশ এই দ্বন্দ-সংঘাতে সংক্ষুব্ধ হয়ে ছুটে বেড়াতে। এক একটা কথা যে তাকে এমন পেয়ে বসছে, যেন পাগল করে দেবে। এই যে কাল থেকে নিজের বিরুদ্ধে বিবিধ অস্ত্র প্রয়োগ করছে অরুণা তার জন্যে সত্যই কি ওই লোকটি দায়ী? সে এমনিই বিয়ের প্রস্তাব করে চিঠি লিখেছে হয়ত। হয়ত কোনো সাতপাঁচ না ভেবেই লিখে ফেলেছে। অরুণাই ত তার নিজের মনের ঘাত-প্রতিঘাতে জিনিষটা এত ঘোরালো করে তুলেছে।

এইসব ভেবে ওর বিরূপতা যেন একটু নরম হয়ে আসে।

সত্যিই যদি কেউ এই অপরাহ্ণের অবসন্ন মুহূর্তে আহ্বান করে—দীর্ঘ-কালের সঙ্গীবিহীন জীবনযাত্রার পর তা কি কম লোভনীয়!

অরুণা ভাবে, হোক না সে লোকটা বোকা বোকা, হোক না সে কেরাণী,

না হয় হ'লই বা একান্ত বাস্তববাদী প্রৌঢ় অত্যন্ত সাধারণ মানুষ—তবু ত অবলম্বন। যদিও অরুণা তাকে জানে না, চেনে না, সে সম্পূর্ণ অপরিচিত—তা হোক, এই একলা চলার অবসান যেখানে হবে সেই আশ্রয়টুকুই জীবনের অপরাহ্নে অরুণার কাছে পরম-মূল্যবান। সে ভালোবাসা চায় না, আশার স্বপ্ন কিছুই সার্থক হবে এ দুর্লভতার প্রতি লোভী নয় তার মন—শুধু অবসান হোক একলা চলার পালা। তাতে অশান্তি আসুক, দুর্ভাগ্য ভেঙে পড়ুক তার মাথায়, দারিদ্র্যে দৈন্যে তার জীবন ছারখার হয়ে সার্থক হয়ে উঠুক। তবু এই একলা চলার অবসান হোক। সে আর পারে না নিজেকে বহন করতে।

মহাদেব ন্যাশানাল সার্কাসের ক্লাউন্।

তার মুখের গড়ন ঠিক বাংলা পাঁচের মতো। চোখ দু'টো গোল, নাক বেশ লম্বা কিন্তু তীক্ষ্ম নয়, টিয়াপাখীর ঠোঁটের মতো বাঁকানো। একে দেখবার জন্যেই সহস্র দর্শকের ভিড় জমে যায়।

দু'একটা ছোটখাটো খেলা হ'য়ে যাবার পর নিজের বিশেষ পোশাক প'রে খুঁড়িয়ে খুঁড়িয়ে অদ্ভুত ভংগীতে মহাদেব এসে আছাড় খেয়ে পড়ে একেবারে মাঝখানে। ব্যস, সেইটুকুই যথেষ্ট! প্রবল অট্টহাসিতে চারপাশ যেন ফেটে পড়ে।

তারপর রঘুনাথের বাঘের খেলা! কিন্তু প্রথম কয়েক মিনিট রঘুনাথকে চুপ ক'রে দাঁড়িয়ে থাকতে হয়—দর্শকের হাসি সহজে থামে না।

আরও নানারকম খেলার পর আসে রুক্মিণী।

প্রায় চৌষট্টিটা চেয়ার একটার পর আর একটা দিয়ে উ'চু করা। চেয়ারের তলা দিয়ে সাপের মতো এ'কে বে'কে রুক্মিণী একেবারে ওপরের চেয়ারে গিয়ে বসে, তারপর তেমনি ক'রে আবার নেমে আসে। কী আশ্চর্য কৌশল! নির্বাক বিস্ময়ে স্তব্ধ হ'য়ে প্রত্যেকে যেন তাদের হৃৎস্পন্দন শোনে! একটু এদিক-ওদিক হ'লেই সর্বনাশ—বে-কায়দায় প'ড়ে গিয়ে রুক্মিণীর হাড় গুঁড়ো হ'য়ে যাবে। হাত-তালির তীব্র শব্দে তাঁবুর বাঁশগুলো যেন দু'লে ওঠে।

তারপর আবার মহাদেব। নিমেষে দর্শকের হৃৎস্পন্দন শোনার আগ্রহ টুটে যায়—সমস্ত গাম্ভীর্য আর আশংকা হাওয়ায় মিশে যায়।

ঠিক রুক্মিণীর মতো সেও চেয়ারের তলায় সশব্দে মাথা ঠুকে সেই চৌষট্টিটা চেয়ারের সংগে হুড়মুড় ক'রে পড়ে। কিন্তু তার হাড় গুঁড়ো হয় না—অদ্ভুত কায়দায় আঘাত বাঁচিয়ে পা বাঁকাতে বাঁকাতে মহাদেব উঠে দাঁড়ায়।

হাসির আওয়াজ প্রবল হ'য়ে ওঠে।

বাইরে বেরিয়ে এসেই মহাদেব রুক্মিণীকে জিজ্ঞেস করে, কেমন খেলা দেখালাম আজ?

ওঃ, চমৎকার!

চমৎকার, হ্যাঁ? হে' হে', বা বা বাঃ, খেলা না দেখেই ব'লে দিলে চমৎকার?

না দেখে মানে? নিশ্চয়ই দেখেছিলাম।

কই বাবা, মাথা চুলকে মহাদেব বললো, আমি চেয়ারের তলা থেকে চোখ পিট্‌পিট্‌ ক'রে দেখছিলাম যে, তুমি তো—

তাড়াতাড়ি রুক্মিণী বললো, কেমন ক'রে বেরিয়ে আসো তুমি? আমি হ'লে তো গুঁড়ো হ'য়ে যেতাম।

আহা হা, কী যে বলো, তুমি হ'লে সার্কাসের প্রাণ—তুমি কি পড়ে যেতে পারো?

আমি না-হয় সার্কাসের প্রাণ, আর তুমি?

আমি বাবা সার্কাসের লেজটি।

ওমা, সে আবার কী?

হুম্‌ বাবা, লেজটি। কিন্তু পড়ে যাবার কথা তুমি আর ব'লো না—আমার ভয় লাগবে।

আমি প'ড়ে গেলে কাঁদবে তুমি?

হুম্‌ বাবা, কেন কাঁদবো না? তুমি হ'লে সার্কাসের প্রাণটি...সেটি পড়লে কাঁদবো না? একেবারে ভেউ ভেউ ক'রে—

পেছন থেকে রঘুনাথ ব'লে উঠলো, তোকে ভেউ ভেউ ক'রে কাঁদতে দেখলে সকলে হাসতে হাসতে পেট ফেটে মরে যাবে। ভাগ্‌ এখান থেকে—

এই সব নিয়ে গড়ে উঠেছে ন্যাশানাল সার্কাস। সমস্ত পৃথিবী থেকে লোক নেয়া হ'য়েছে। আয়োজন বিরাট। তা ছাড়া বাঘ-সিংহ, হাতী ঘোড়া, বাঁদর-ভাল্লুক, নানা রকম জন্তু-জানোয়ার মানুষের সঙ্গে পাল্লা দিয়ে খেলা দেখায়।

আজ সার্কাস বন্ধ। মাঝে মাঝে বিশ্রাম। ফেণী মহকুমায় তাঁবু পড়েছে। বাইরে বেশ জোরে বৃষ্টি পড়ছে, কারুর শহর দেখতে বেরুবার উপায় নেই। চায়ের কাপ্‌ আর খাবারের প্লেট হাতে নিয়ে মহাদেব আর রঘুনাথ রুক্মিণীর তাঁবুতে আসর জমালো।

রুক্মিণী বললো, কিছুই খাচ্ছ না যে রঘুনাথ?

বাড়ির কথা ভাবছি!

বাড়ির কথা? গম্ভীর হ'য়ে রুক্মিণী বললো, বউএর কথা নাকি?

না, আমার বিয়ে হয় নি।

আমারও হয় নি, মহাদেবের কণ্ঠস্বর ভেসে এলো।

আ হা হা হা, হেসে রুক্মিণী বললো, তোমার কেন বিয়ে হয়নি মহাদেব?

কে বিয়ে করবে বাবা? যা হ্যাংগামা! যেন আলুর বস্তা ঘাড়ে নিয়ে কুঁজো হ'য়ে এমনি ক'রে চলা—উঠে দাঁড়িয়ে চলাটা দেখিয়ে দিতে দিতে মহাদেব বেরিয়ে গেল।

হাসতে হাসতে রুক্মিণী বললো, ও এতো শিখলো কোথায় রঘুনাথ?

হ্যাঁ, বেটা শিখছে বটে!

ওর মুখ দেখলেই আমার হাসি পায়। মহাদেব বলে, তার মুখ নাকি আর এক রকম ছিল, চেষ্টা ক'রে ক'রে ও এমনি মজার মুখ তৈরী করেছে।

হবেও বা, শালা সব পারে! তারপর একটু চুপ করে থেকে খুব আস্তে আস্তে রঘুনাথ বললো, আচ্ছা রুক্মিণী তুমি·বিয়ে করো নি?

রুক্মিণী যেন বড়ো বেশি লজ্জা পেল। মাথা নেড়ে জানালো, না।

কেন?

সে অনেক কথা রঘুনাথ!

বল না শুনি?

আর কেউ এদের কথা শুনছে না। বৃষ্টি ঝরার একঘেয়ে শব্দ ভেসে আসছে। মেমসাহেবদের তাঁবু থেকে হাসির কল্লোল শোনা যাচ্ছে। বোধহয় মহাদেব গিয়ে জুটেছে সেখানে।

বলো রুক্মিণী।

আমি বিয়ে করলে সংসার চলবে না। আবার বাবা নেই, মা আর অনেক ভাই বোন। তোমার দেশ কোথায় রঘুনাথ?

দেশের সঙ্গে সম্পর্ক চুকিয়ে দিয়েছি অনেকদিন। আমার আপনার লোক বলতে এখন কেউ নেই। আজ এখানে কাল সেখানে—এখন তো ঘর সংসারের ঠিক নেই। তাই তো বিয়েও করি নি।

তাঁবুর হাওয়া যেন সজল গম্ভীর হ'য়ে উঠলো। কিছুক্ষণ জীবনের নানা কথা ভাবতে ভাবতে দু'জনের বুকে ফুলে ফুলে উঠলো দীর্ঘ নিশ্বাস।

এখানকার প্রত্যেকের জীবনের পেছনে একটা ইতিহাস আছে। এমনি আসরে মাঝে মাঝে সেই সব কথা আলোচনা করা হয়। সকলের ইতিহাস প্রত্যেকের জানা।

জানোয়ারেরা কথা বলতে পারে না। তবু কখনো কখনো খাঁচার ধারে গিয়ে দাঁড়ালে তাদের চোখের ভাষা যেন পড়া যায়। গহন বনের স্বাধীন জীবনের প্রায়-বিস্মৃত ইতিহাস তাদের চোখের তারায় তারায় কাঁপে। তাদেরও দীর্ঘ-নিশ্বাস খাঁচার কোটরে জমা হ'য়ে আছে।

কিন্তু শুধু ব্যতিক্রম মহাদেব। তার চেহারা দেখলেই প্রত্যেকের হাসি পায়। তারও নিশ্চয়ই একটা কাহিনী আছে আর হয়তো তা একান্ত দুঃখেরই গম্ভীর ইতিহাস! কিন্তু সে কথা শুনবে কে? তার মুখই যে দুঃখ ভোলানো। ভাঁড়ামির প্রবল চাপে মহাদেবের অন্তরের গভীর দিকটা আজ একেবারে গুঁড়ো গুঁড়ো হ'য়ে গেছে। মহাদেবও নিজের সব গভীর কথা ভুলেছে—এই ভাঁড়ামির ভোলই তার একমাত্র চরম পরিচয়।

যদি সে একদিন অন্য সকলের মতো বেশ গম্ভীর মুখে আসরে বলতে আরম্ভ করে, শোন তোমরা, তোমাদের মতো আমিও একদিন সংসারে ছিলাম,

আমারও আশা ছিল, স্বপ্ন ছিল, বিয়েও করবো ভেবেছিলাম—কিন্তু এতো কথা ওই মজার মুখ নিয়ে বলতে পারবে কি? আর বললেই বা লোকে শুনবে কেন! মহাদেবের জীবনের গভীর কাহিনী তার ভাঁড়ামির ছাপমারা মুখের চেয়ে বড়ো কি? লোকে হাসি ঠেকাবে কেমন করে!

মহাদেবের কোন কথাই কেউ জানে না।

সকালবেলা জন্তু জানোয়ারদের খেলা শেখানো হয়। রঘুনাথই শেখায় আর অনেকে নিজের খেলা অভ্যাস করে নেয়। মহাদেব এ সময়টা বড়ো ব্যস্ত থাকে। কারণ তাকে হাসাবার নতুন ভংগী বের করতে হয় আর খেলারও অভ্যাস করে নিতে হয় মাঝে মাঝে।

রুক্মিণী দূরে দাঁড়িয়ে মহড়া দেখে। কখনও কখনও সে মুগ্ধ বিস্ময়ে রঘুনাথের দিকে পলকহীন চোখে চেয়ে থাকে। তার দীর্ঘ বলিষ্ঠ দেহ, গায়ের রঙ আর গম্ভীর মুখ রুক্মিণীর মনে যেন নেশা জাগায়। রঘুনাথ কি যাদু জানে? তাকে দেখলেই বাঘ সিংহেরা যেন স্তিমিত হয়ে পড়ে। চেয়ে চেয়ে রুক্মিণীর মানসিক বিলাস বেড়ে যায়। তারপর সে হাসতে আরম্ভ করে। দূর থেকেই হাসির শব্দ শুনে মহাদেব বুঝতে পারে রুক্মিণী তাকে লক্ষ্য করছে। হঠাৎ মহাদেবেরও উৎসাহ বেড়ে যায়। গড়াতে গড়াতে সে চলে আসে একেবারে তার পায়ের কাছে।

কেমন রুক্মিণী?

খুব ভালো, এতো জানো তুমি!

সোজা হয়ে দাঁড়িয়ে কথা নেই বার্তা নেই মহাদেব ফস্ করে গান ধরে, আমি জানি তাই মানি...

মহাদেবের হাত ধরে টানতে টানতে রুক্মিণী তাঁবুতে চলে এলো।

কী খাবে বলো মহাদেব?

তোমাকে খাবো—হাঁ—মহাদেব মুখটা একটু বেঁকিয়ে গোল হাঁ করলো।

বাবারে বাবা, এতো হাসাতে পারো তুমি, পেটে খিল ধরে গেল!

ছেড়ে গেলেই সেরে যবে।

তাই নাকি?

হুম্ বাবা।

সত্যি মহাদেব, তোমাকে দেখলে শুধু হাসতে ইচ্ছে করে। কাকে বিয়ে করবে তুমি? সে বোধহয় হাসতে হাসতে মরে যাবে।

নকল কান্নাভরা গলা ক'রে মহাদেব বললো শুধু আমার এই চেহারাটা দেখে প্রথমেই ডুকরে কেঁদে উঠবে—হুম্ বাব্বা!

হেসে ফেলে রুক্মিণী বললো, বলো এবার কী খাবে?

বকের ডিম—

বকের ডিম? সে কোথায় পাবে?

ডিম্ ডিম্ ডিম্ ডিণ্ডিম্ ডিণ্ডিম্—নাচতে নাচতে মহাদেব বেরিয়ে গেল।

সেদিন একেবারে প্রথমেই এক কান্ড!

ঘোড়ার পিঠের ওপর পি-কক্ হ'তে গিয়ে মাটিতে পড়লো মহাদেবের মাথার চাঁদি। একটা শব্দ হ'লো। মহাদেব জ্ঞান হারালো—রক্তের ধারা ব'য়ে গেল। ধরাধরি করে মহাদেবকে ভেতরে নিয়ে যাওয়া হ'লো। তারপর ডাক্তার—ব্যাণ্ডেজ ইত্যাদি।

এমন ঘটনা এই সার্কাসে এই প্রথম। আজ মহাদেব দেখছিলো দূরে দাঁড়িয়ে রুকিনী হাসছে—তাকে দেখে এক মুহূর্তের জন্যে সে কী যেন ভেবেছিল! ব্যস্ তারপরই এই কান্ড! কিছুক্ষণের জন্যে খেই হারিয়ে গেল। সার্কাসের লোকেরা কি করবে ভেবে পেল না।

জ্ঞান হবার পর চোখ খুলে মহাদেব বুঝতে পারলো না সে কোথায়। চোখ চেয়ে দেখলো রুকিনী গায়ে হাত বুলিয়ে দিচ্ছে আর তার মাথায় অসহ্য যন্ত্রণা।

কেমন আছো মহাদেব?

আমার কী হ'য়েছে? স্বপ্নের মতো সমস্ত ঘটনাটা মহাদেবের মনে পড়লো।

মৃদুস্বরে রুকিনী বললো, আর কথা ব'লো না, ঘুমোও চুপ ক'রে—

আমার মাথায় বড়ো যন্ত্রণা—উঃ, বড়ো কষ্ট—

সব সেরে যাবে মহাদেব। ঘুমোও, তোমার কপালে আমি হাত বুলিয়ে দিই।

তুমি থাকবে, আমি বাঁচবো রুকিনী?

আঃ, কী যে বলো!

কেন আমার এমন হ'লো!

কিছু হয়নি তোমার। আর কথা ব'লো না, ব্যথা তাহ'লে বেড়ে যাবে।

হ্যাঁ হ্যাঁ এবার আমি ঘুমোই।

দূরে কোলাহল শোনা যাচ্ছে। বোধ হয় সকলের খাওয়া শেষ হ'লো। রাত কত কে জানে!

কয়েক দিন কাটলো।

আজ ডাক্তার বাবু আশা দিয়ে গেছেন, মহাদেবের আর কোন ভয় নেই।

রুকিনীর দিকে চেয়ে চেয়ে কৃতজ্ঞতায় মহাদেবের মন ভ'রে গেল।

বার্লিটা খাও এবার—

না, আমাকে আর বার্লি দিও না।

ছি, ছেলেমানুষী করে না, আমার কথা শোন!

আগে তুমি খাও?

ওমা, আমি কেন খেতে যাব? আমার কি হ'য়েছে?

তাহ'লে আমিও খাবো না।

বারে, এতো বেশ!

নিঃশব্দে অন্ধকার জমা হচ্ছিল। রুক্মিণী আস্তে আস্তে উঠে গিয়ে ল্যাম্প্ জেবলে দিল। আর সেই মৃদু আলোয় তার চেহারা দেখে মহাদেবের কি যেন মনে হ'লো—একটা তীব্র নতুন অনুভূতিতে তার শরীর কে'পে উঠলো। বার্লি হাতে নিয়ে মহাদেবের বিছানায় আবার এলো রুক্মিণী আর আস্তে আস্তে মহাদেব তার একটা হাত চেপে ধরলো।

বার্লি খাও—

রুক্মিণী, কেন তুমি আমার জন্যে এত কর, কথাটা মৃদু গম্ভীর স্বরে বললো মহাদেব আর তার মুখে একটা অদ্ভুত ভাব ফুটে উঠলো।

হঠাৎ হাসির প্রবল তরঙ্গ উঠলো রুক্মিণীর পেটে। সে অনেক চাপতে চেষ্টা করলো কিন্তু ফল হ'লো না কিছুই। হাসির তোড়ে কিছুটা বার্লি ছিটকে পড়লো মহাদেবের গায়ে।

এ কি, অতো হাসছো কেন রুক্মিণী?

না, কিছু না—

আবার আমার মুখ দেখে তোমার হাসি পাচ্ছে, না?

না না—বার্লির কাপটা রেখে হাসি থমাবার জন্যে রুক্মিণী বাইরে বেরিয়ে গেল। একটু পরে ফিরে এসে দেখলো মহাদেব বার্লি খায়নি, কাপটা দূরে ছু'ড়ে ফেলে দিয়েছে।

রাগ হ'য়েছে, না?

না।

ও বাবা বড্ড রেগে গেছ দেখছি।

না, আমার আবার রাগ কি!

হাসি চেপে রুক্মিণী বললো, ছি, অত রাগ করে না, এখনো তুমি খুব দুর্বল—আবার অসুখ বেড়ে যাবে যে!

আমি মরলেই বা কার কি!

থাক, অনেক হ'য়েছে, যাই আবার আমার কাজ বাড়লো, বার্লি করি গে!

আমি খাবো না।

দেখা যাক, হাসতে হাসতে রুক্মিণী চলে গেল।

বার্লি তৈরী ক'রে ফিরে এসে দেখলো মহাদেব ঘুমিয়ে পড়েছে।

রুক্মিণী তাকে আর জাগালো না। তার অদ্ভুত মুখের দিকে চেয়ে কিছুক্ষণ চুপ করে দাঁড়িয়ে রইলো।

কয়েক দিন পর মহাদেবের মনে হ'লো তার ব্যথা অনেক কমে গেছে।

বোধহয় ইচ্ছে করলে সে এখন উঠে দাঁড়াতে পারে। সে উঠতে যাবে এমন সময় রুক্মিণী এলো।

উঠো না, উঠো না বলছি।

আমি সেরে গেছি রুক্মিণী।

তা তো দেখতেই পাচ্ছি, কিন্তু কে সারিয়ে তুললো তোমাকে?

তুমি। কিন্তু কেন আমাকে সারিয়ে তুললে তুমি?

কেন বল তো?

আমাকে দেখে হাসবে ব'লে।

না না মহাদেব।

সত্যি বলছো?

হ্যাঁ গো, মহাদেবের পাশে রুক্মিণী ব'সে পড়লো।

তার একটা হাত ধরে মহাদেব বললো, একটা কথা বলবো রুক্মিণী?

বলবে বৈ কি, নিশ্চয়ই বলবে।

ভাবছি আমার অসুখ কেন সারলো? তোমাকে তো আর অতো বেশি কাছে পাবো না।

হেসে ফেলে রুক্মিণী বললো, এত কথা শিখলে কোথায়?

তুমিই তো শিখিয়ে দিলে, একটু থেমে মহাদেব আবার বললো, আচ্ছা রুক্মিণী, তোমার কী কোনদিনও বিয়ে হবে না?

কে বিয়ে করবে আমায়?

প্রচুর উৎসাহ নিয়ে মহাদেব জোরে ব'লে উঠলো, আমি—আমি তোমাকে বিয়ে করবো রুক্মিণী!

আরও জোরে হেসে উঠে রুক্মিণী বললো, দূর পাগলা, তোমাকে কেন বিয়ে করবো? রঘুনাথ—রঘু কী আমায় বিয়ে করবে!

বড়ো বেশি আঘাত লাগলো মহাদেবের, করুণ চোখে ফ্যাল ফ্যাল করে রুক্মিণীর মুখের দিকে সে চেয়ে রইলো।

হাসতে হাসতে রুক্মিণী বললো, বিয়ে—তোমাকে বিয়ে—বাকি কথাগুলো হাসির ঝাপটায় সে আর বলতে পারলো না।

শীতের প্রবাহে তাঁবুর চারপাশ গম্ভীর হ'য়ে উঠেছে।

আজ রাত্রে হবে শেষ প্রদর্শনী। বহুদিন পর আসরে আবার মহাদেবকে দেখা যাবে। হ্যান্ডবিলে একথা লেখা ছিল। সন্ধ্যে থেকেই শহরের সমস্ত লোক ভেঙে পড়লো সার্কাসের তাঁবুতে। ভেতরে প্রত্যেক খেলোয়াড় প্রস্তুত—যাবার আগে সব চেয়ে ভালো খেলা তারা দেখিয়ে যাবে।

যথা সময়ে সার্কাসের সেই পরিচিত বাজনা বেজে উঠলো। রুক্মিণীকে আজ লাল পোশাকে দেখাচ্ছে উজ্জ্বল তলোয়ারের মতো। দূরে দাঁড়িয়ে মহাদেব

তার খেলা দেখলো। সেই রুক্মিণী—যে তার মাথার কাছে বসে থাকতো দিনের পর দিন আর রাতের পর রাত।

তারপর আরম্ভ হ'লো রঘুনাথের বাঘের খেলা। চাপা উত্তেজনায় গ্যালারী-গুলো যেন থম্ থম্ করছে। চারপাশে চারটে রয়েল বেঙ্গল টাইগার নিয়ে শুধু হাতে তেজস্বী নির্ভিক বীরের মতো রঘুনাথ ভয়াবহ খেলা দেখাচ্ছে। কখনও বাঘের মুখে মাথা পুরে দিচ্ছে আর কখনও অদ্ভুত কৌশলে প্রকান্ড বাঘকে ধরাশায়ী করছে। জনতার মুখে ফুটে উঠেছে তীব্র আগ্রহ।

দর্শকদের আড়ালে একটু দূরে পাশাপাশি দাঁড়িয়ে মহাদেব আর রুক্মিণী খেলা দেখছে। মহাদেব এক দৃষ্টিতে চেয়ে আছে রুক্মিণীর মুখের দিকে। কী ব্যাকুল দৃষ্টি রুক্মিণীর! তার গভীর কালো চোখ থেকে যেন আগ্রহ আর উত্তেজনার জ্যোতি বিচ্ছুরিত হচ্ছে।

মহাদেব ভাবলো, তার খেলার সময় রুক্মিণীর চোখ মুখ এমনি অপরূপ হয়ে ওঠে না কেন! সে শুধু হাসে। কিন্তু সে তো তার মনে এমনি দাগ অতি সহজে কাটতে পারতো! কি খেলা দেখায় রঘুনাথ! অমন খেলা ইচ্ছে করলেই মহাদেব দেখাতে পারে। হোক না সে এ সার্কাসের ভাঁড়, কোন খেলা সে না জানে? হ্যাঁ, এই বাঘের খেলা এক সেকেন্ডে সে দেখাতে পারে। মহাদেবের মাথার ভেতর কেমন যেন হতে লাগলা। দুর্বল শরীর নিয়ে সে এগিয়ে যেতে লাগলো।

হঠাৎ প্রচন্ড হাসির শব্দে মহাদেবের চমক ভাঙলো। আরে একি সে যে একেবারে রঘুনাথের পাশে এসে দাঁড়িয়েছে। তাকে দেখে আর দর্শকদের হাসির আওয়াজে বাঘগুলোও বেশ বিচলিত হয়ে পড়েছে।

কোন রকমে হাসি চেপে রঘুনাথ মহাদেবের কাছে এগিয়ে এসে কানে কানে বললো, এই শালা পালা এখান থেকে, বাঘ ক্ষেপে গেলে মুশকিল হবে।

পরিপূর্ণ সার্কাস মন্ডপে দাঁড়িয়ে অকস্মাৎ মহাদেব যেন নিজেকে ফিরে পেল, ফ্যাল ফ্যাল করে দর্শকের দিকে চাইলো সে শুধু একবার। তারপর তার নিজস্ব ভংগী করে পা বাঁকাতে বাঁকাতে বেরিয়ে গেল। চারপাশে হাসির প্রচন্ড আওয়াজ। দূরে রুক্মিণীও হাসছে।

# মাটি

শচীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়

কবি কোল্‌রিজের সেই বিখ্যাত কবিতা 'পুরোনো নাবিকের কাহিনী' যাঁদের পড়া আছে, তাঁরা আমার গল্পের এই অদ্ভুত চরিত্রটিকে সহজেই বুঝতে পারবেন। আমার এই চরিত্রটিও নাবিক, এবং বহু পুরাতন নাবিক। সেই জীর্ণ শীর্ণ—জরাগ্রস্ত, অথচ দীঘল চেহারা,—রাত্রের অন্ধকারে ভয়াবহ বলেই মনে হবে। কোল্‌রিজের নাবিকের বর্ণনা দিয়ে এরও হুবহু বর্ণনা করা চলে। তফাত শুধু আমাকে নিয়ে। আমি কোল্‌রিজের কবিতা-অনুযায়ী কোনো বিবাহের নিমন্ত্রিত ব্যক্তি ছিলাম না,—ছিলাম উমেদার। চাকরির উমেদার।

একেবারে নির্মম বাস্তব। বাংলাদেশে চাকরি নেই, তাই, বিশ্বাস করুন আর নাই করুন, ঘুরে বেড়াচ্ছি এদেশ-ওদেশ কাজের চেষ্টায়। কীভাবে ঘুরে বেড়াচ্ছি, সেটা সবিস্তারে বলা চলে না, রেল কোম্পানীর কর্তাদের চোখে পড়লে বিশেষভাবে চিহ্নিত হ'য়ে যাবার সম্ভাবনা।

হট্টমন্দিরে শয়নের কথাটা বুঝতে কষ্ট নেই, কিন্তু যত্রতত্র ভোজনের কথায় সন্দেহের অবকাশ আছে। এই 'যত্র-তত্র'-এর সঙ্গে যদি 'ছত্র' যোগ করা যায়, তাহলেই আমার ভোজনের ব্যাপারটা যথেষ্ট সরল ও সহজ হয়ে আসে। তিন-দিন ক'রে ছত্রে থাকছি (কারণ তিনদিনের বেশী ছত্রে থাকতে দেয় না), আর ঘুরে বেড়াচ্ছি দক্ষিণ ভারত, চ'ষে বেড়াচ্ছি বললেও চলে। কিন্তু ফসল ফলছে না। এমনই এক নিষ্ফলা রাত্রে লোকটির সঙ্গে আমার দেখা। নাম করব না, ভারতের পশ্চিম উপকূলের একেবারে প্রান্তবর্তী একটি শহর,—ছোটখাটো বন্দরও বলা চলে। নারকেলের শাঁস, আর লবণের আমদানী-রপ্তানীর সমারোহই বেশী। দেশী পালতোলা ছোট জাহাজের সারি দাঁড়িয়ে, কিছুদূরে দু'একটি কলের জাহাজকেও দেখা যায় মাঝে মাঝে নোঙর ফেলে ব'সে থাকতে।

যেদিনের কথা বল্‌ছি, সেই দিনটা সকাল থেকেই ছিল ভয়াবহ। মেঘে মেঘে ঢেকে আছে আকাশ। সোঁ-সোঁ-করা প্রমত্ত বাতাস। সমুদ্রের বুক ফুলে ফুলে উঠছে। সেই স্ফীত বক্ষ থেকে মত্ত ব্রেকার্‌গুলো শিকারলোভী শ্বাপদের তীক্ষ্ন দংষ্ট্রার মতো তীব্র শুভ্রতায় ঝল্‌সে উঠে তীরের দিকে এগিয়ে আসছে!

বন্দরে সতর্কতার সীমা নেই। কলের জাহাজ দুটি নোঙর তুলে আরও দূরে সরে গেল। পালতোলা কাঠের জাহাজগুলো বারবার মুখ ঘুরিয়ে রাখছে

বাতাসের গতি বুঝে বাতাসের অভিমুখে। জাহাজের ছুঁচলো মুখ বাতাসের প্রতিকূলতা কাটিয়ে যাবার উপযোগী, কিন্তু সাবধান, বাতাস যেন জাহাজের গায়ে এসে ধাক্কা না দিতে পারে, তাহলে সহজেই জাহাজ উল্টে যাবার সম্ভাবনা!

চারিদিকেই একটা সতর্কতার ভাব, একটা 'সাবধান-সাবধান' রব, ডুবুরিরা মুক্তার খোঁজে যায়নি আজ, জেলেরাও বেরিয়ে পড়েনি তাদের নৌকা নিয়ে মাছের সন্ধানে। সবই দেখছি চোখের সামনে, কিন্তু আমি বাঙলাদেশের ছেলে, সমুদ্রের ঝড়-সম্পর্কে কোন ধারণা নেই, সারাটা দিন ছত্রের মধ্যে আটক থেকে হাঁপিয়ে উঠলাম। তাই, 'যা হয় হোক' ব'লে সন্ধ্যা ঘন হ'তে না হ'তেই পড়লাম বেরিয়ে। তেমন বৃষ্টি নেই, বাধা কী বেরিয়ে পড়তে? ছত্রের দু'একজন অবশ্য বারণ করেছিল, কিন্তু কে শোনে ওদের কথা?

চারিদিকে একেবারে কালোয় কালো। আকাশ ঢাকা কালো মেঘে, সমুদ্রও অন্ধকারে কালো, শুধু সেই উত্তাল ঢেউয়ের ব্রেকারগুলো আরও দুর্নিবার বেগে এসে তীরভূমিতে ভাঙছে! কী রুদ্ধ আক্রোশ!

বন্দর ছাড়িয়ে চলতে লাগলাম দূরে। বাতাসের বেগ তখন সাংঘাতিক, আমাকে সুদ্ধ না উড়িয়ে ফেলে! শেষে এমন হ'লো যেন পা ফেলতেও ভয় করছে! পা তুলছি, কিন্তু মনে হচ্ছে পা আর পড়বে না,—তার আগেই ছিন্ন পাতার মতো উড়ে চলে যাবো!

বন্দর ছাড়িয়ে একটা টিলার মতন কিছুতে উঠেছি বোধ হয়। কতকগুলো নারকেল গাছ প্রাণপণ যুদ্ধ করছে বাতাসের বিরুদ্ধে! নুয়ে পড়ছে অতবড়ো মাথা-উঁচু-করা গাছগুলো, আবার মাথা তুলছে, আবার নুয়ে পড়ছে! বাতাস যেন অতিকায় দৈত্যের মতো টুঁটি টিপে ধরেছে ওদের!

দূরে, বন্দরে, যেখান থেকে সার্চলাইটটা ফেলছে মাঝে মাঝে, সেই ক্ষুদ্র সিগন্যাল্ অফিসের মাথায় জ্বলছে দুটো লাল আলো—বিপদসূচক সংকেত! তার চারিদিক জুড়ে একটা তীব্র সোঁ-সোঁ শব্দ! যেন অতিকায় একটা কালো সাপ ফণা তুলে অনবরত ক্রুদ্ধ গর্জন করছে!

ঠিক এমনি মুহূর্তটিতেই লোকটির সঙ্গে আমার সাক্ষাৎ। তখন পা ফেলতে পারছি না ঠিক ক'রে, চোখ চাইতে পারছি না,—বালির কণা বাতাসে উড়ে আসছে,—পাথরের ক্ষুদ্র টুকরোও দুটো-একটা উড়ছে বোধ হয়, গায়ে এসে বিঁধছে, গড়ানো আলগা কোন পাথরে পা দিয়ে গড়িয়ে না যাই,—এই রকম বিহ্বল অবস্থা,—লোকটি এসে ধরল আমার হাত। লোহার মতো শক্ত আর বরফের মতো ঠাণ্ডা একটা হাত। বলল,—ভয় নেই, এসো আমার সঙ্গে।

বেশীক্ষণ হাঁটতে হয়নি, কিন্তু কোথায় যে এলাম তা' বুঝতে পারিনি। সবই ত গাঢ় অন্ধকারে ঢাকা। লোকটির পাশে যখন তারই নির্দেশ মতো এসে বসলাম, তখন এইটুকু বুঝেছিলাম, যেখানেই এসে থাকি, মাথায় একটা ছাদ আছে। জানালা নেই, ছাঁট আসছে না! শুধু যেখানটা দিয়ে ঢুকেছি, সেটা

আমাদেরই ঠিক সামনে এখন, দরজার আকার, কিন্তু কবাট নিশ্চয়ই নেই, থাকলে আমার সঙ্গী ঠিক সেটা ভেজিয়ে দিতো।

যাই হোক, দরজাটা বাতাসের গতির বিপরীত মুখে ছিল, তাই বাতাসের কশাঘাত থেকে বেঁচেছিলাম। আর বেঁচেছিলাম বালির কণার হাত থেকে! ঝড়ের মুখে ওই বালির কণাই যে কী ভয়ানক যন্ত্রণার সৃষ্টি করে, তা ভুক্তভোগী ছাড়া কেউ বুঝবেন না!

লোকটি বলল, জীবনের মায়া যে নেই তা'ত বুঝেছি, নইলে এই সর্বনাশের সামনে বেরোয় কে?

আমি কিছু উত্তর দেবার আগেই সে একটু ধমকের সুরে বলল,—থামো। কতো কী ঘটতে পারে আজ, তা জানো? সমুদ্র ক্ষেপে ছুটে আসতে পারে ভিতরে! গাছপালা-বাড়ীঘর দোর সব তাসের মতো ভেঙে পড়তে পারে! এরকম ঝড় জীবনে কখনো দেখেছ?

—না।

—শোনো। শুনে যাও। কেন শোনাচ্ছি জানি না, কিন্তু বলতে আমাকে হবেই।

বললাম,—তুমি কে, জানতে পারি কী? আর, এ কোথায় আমরা ব'সেছি এসে?

লোকটি আমার প্রশ্নের উত্তর না দিয়ে চুপ ক'রে ব'সে রইল। যেখানে আমরা এসেছি, এটা যে কারুর বাসগৃহ নয়, তা' বোঝা যায়; কেমন একটা অস্বস্তিকর ভ্যাপ্‌সা গন্ধ মাঝে মাঝে ভেসে আসছে। একটা চামচিকে মাথার ওপর উড়ে উড়ে পোকা ধরছে!

নীরবতা ভঙ্গ করল লোকটিই প্রথম। বলল,—তুমি নিশ্চয়ই এদেশের লোক?

বললাম, না। কেন?

লোকটির কণ্ঠস্বরে এবার বেশ আগ্রহ ও উত্তেজনার আভাষ পেলাম, বললাম,—তুমি এদেশের নও? তবে কোথাকার?

—বাঙলা দেশের।

—ও!—উত্তেজনার স্ফুলিঙ্গ ততক্ষণে নিভে গেছে, বলল,—ঐ একই কথা। তুমি ভারতবর্ষের লোক।

—হ্যাঁ। আমি ভারতবর্ষের। তুমি?

চুপ ক'রে গেল লোকটি। বাতাস বাইরে আগের মতই হুঙ্কারে মত্ত। অন্ধকারে লোকটিকে মোটেই দেখতে পাচ্ছি না, অনুভবে বুঝতে হচ্ছে যে একটি লোকের পাশে বসে আছি।

বলল,—আমি বাইরের লোক। জাহাজী নাবিক। আজীবন জলে জলে কাটিয়েছি—সমুদ্রে সমুদ্রে। আমার কেউ কোত্থাও নেই, জলই আমার মা-বাপ,

আর আজ পর্যন্ত নামেনি। খুকু কেন কাঁদছে, মেনকাও তা ভাল জানে না কিন্তু ভবেশবাবু জানেন। খুকুর খাবার সময় হয়েছে। এই সময়ে খুকু দুধ খায়। ভবেশবাবুকেই খাওয়াতে হয়। আর কারো কাছ থেকে সে খায় না। খাওয়ার পর ভবশবোবুর কোলে শুয়ে সে ঘুমুবে। আর সে সময় ছড়া বলতে হবে গুণগুণ করে। হাঁটু দুলিয়ে দুলিয়ে। সমস্ত ছবিটা ভবেশবাবুর মনে গাঁথা।

এই যে প্রতিদিনকার খেদমত, প্রতি মুহূর্তের সাহচর্য, আশঙ্কা, আতঙ্ক, ভয় (যদি অসুখ হয় খুকুর, যদি মরে যায়) হর্ষ, সুখ—এ-সবের বিনিময়ে তিল তিল করে খুকুর সঙ্গে তাঁর যে সম্পর্ক গড়ে উঠেছে, সেটা যদি পিতৃত্ব না হয় তবে পিতৃত্ব কি? ঘোড়ার ডিম?

কিন্তু তিনি করছেন কী? ভবেশবাবু নিজেকে যেন চাবুক মারলেন। কেঁদে কেঁদে খুকুর যে ওদিকে মরে যাবার অবস্থা হয়েছে। এক্ষুনি জ্বর এসে যাবে খুকুর। বেশী কাঁদলেই তার জ্বর হয়। ভবেশবাবু সে কথা তো জানেন।

তিনি আর বসে থাকতে পারলেন না। সোজা এগিয়ে গেলেন সুশীলের কাছে। বললেন, দাও ওকে আমার কাছে।

সুশীল যেন হাঁফ ছেড়ে বাঁচল। তৎক্ষণাৎ খুকুকে ভবেশবাবুর কোলে তুলে দিল। এত সহজে ঝামেলার হাত থেকে পরিত্রাণ পাওয়ায় সে ভবেশবাবুর উপর খুশীই হল মনে মনে।

ভবেশবাবু ছোট দারোগাবাবুকে বললেন, চট করে খানিকটা গরম দুধ আনিয়ে দিন।

ছোট দারোগা কনস্টেবল একজনকে হুকুম করতেই সে এক কাপ গরম দুধ এনে দিল।

ভবেশবাবু মেনকাকে বললেন, এই প্রথম তাঁর মেনকার সঙ্গে কথা, ঝিনুক বাটি আছে?

মেনকা বলল, আছে। ঐ ছোট থলেটায়।

ভবেশবাবু চটপট ঝিনুকবাটি বের করলেন, খুকুর মুখ চোখ থেকে জল লালা মুছিয়ে দিলেন। তারপর মেঝের উপর আসন পিঁড়ি হয়ে বসে অভ্যস্ত হাতে দুধ খাওয়াতে বসলেন। প্রথম ঢোঁক দুধ গিলে খুকু বিষম খেল। নাকমুখ দিয়ে বেরিয়ে গেল। ভবেশবাবু আরো সাবধান হলেন। কয়েক ঢোঁক দুধ গিলেই খুকুর কান্না থেমে গেল। তখন শুধু ফোঁপাতে লাগল। দুধ খাওয়ানো হয়ে গেলে খুকুর পিঠে চাপড় দিয়ে দিয়ে, গুনগুন করে ছড়া কেটে তাকে ঘুম পাড়িয়ে দিলেন ভবেশবাবু। যেন ম্যাজিক। দশ মিনিটের মধ্যে সব শান্ত হয়ে গেল। ভবেশবাবু টেবিলের উপর আবার তাকে শুইয়ে দিলেন। খুকু মুখের মধ্যে আঙ্গুল পুরে অকাতরে ঘুমুতে লাগল। শুধু পাখাটা খচ খচ শব্দ করে ঘুরতে লাগল।

বড় দারোগা ফিরে এলেন। চেয়ারে বসলেন। তারপর মেনকার দিকে চোখ চেয়ে বললেন, এইবার আপনার। মেনকার বুকটা ধড়াস করে উঠল।

৪

আমার নাম মেনকা। বাবার নাম ফটিকচন্দ্র চক্রবর্তী। পাকিস্তানে বাড়ি। কুষ্ঠিয়ার কাছে সেনহাটি।

মেনকা যতটা ঘাবড়েছিল, এখন ততটাই সহজ হয়ে এসেছে। বেশ বলে যাচ্ছে। কোথাও বাধছে না।

ভবেশবাবুর দিকে চেয়ে বলল, উনি আমাকে আশ্রয় দিয়েছিলেন, একথা সত্যি। শুধু আশ্রয় দিয়েছিলেন, একথা বললে, ওঁকে ছোট করা হয়। উনি আমাকে নতুন জন্মে প্রতিষ্ঠা করেছিলেন। ওঁর কাছে যখন আসি, তখন আর আমার অবশিষ্ট কিছু ছিল না। মানুষ বলতে যদি হাড় মাংস দিয়ে গড়া একটা জীবিত অবয়ব বোঝায়, তবে তখনও আমি মানুষ ছিলাম। কিন্তু ঐ অবয়ব-টুকুই, তার বেশী আর আমার তখন কিছু ছিল না।

ওঁর আশ্রয়ে আসবার বছর পাঁচ ছয় আগেও আমার সব ছিল। বাড়ি, ঘর, আশা, ভবিষ্যৎ—সব। কিন্তু যে রাত্রে আমাদের বাড়ি লুঠ হল, বাবা খুন হলেন, ভাইয়েরা পালাল, আমার কুমারী দেহটা বারকয়েক ধর্ষিত হল দুর্বৃত্তদের হাতে, সেদিন থেকে তিলে তিলে আমার সব গেছে।

পালিয়ে এলাম ভারতে। নিরাপদ আশ্রয়ের আশা তখনও ছিল। শুনেছিলাম সীমান্ত পার হলেই নিশ্চিন্ত হতে পারব। ওদিকে আশ্রয় আছে। মান সম্ভ্রমের মূল্য আছে। সীতার দেশে, সাবিত্রীর দেশে সতীধর্ম অটুট রাখবার কাণ্ডারী আছে। তাই জীবন তুচ্ছ করে ছুটে এলাম পশ্চিমবঙ্গে। স্থান পেলাম উদ্বাস্তু শিবিরে। কিন্তু সেখানেও আমার রূপ আর যৌবন নিয়ে নিশ্চিন্ত থাকতে পারিনি। নিরুপায় হয়ে এক জায়গা থেকে অন্য জায়গায় বদলি হয়েছি। দেহ দিতে বাধ্য হয়েছি নানাজনকে।

দেহটার জন্য আর ভাবনার কিছু ছিল না। অভিজ্ঞতায় জানলাম, সে ভাবনা নামগোত্রহীন উদ্বাস্তু মেয়েদের কাছে শুচিবাই ছাড়া আর কিছু নয়। তবু উদ্বাস্তু শিবির ছেড়ে পালিয়েছি। কারণ থাকতে পারিনি। মৃত আর অথর্ব ছাড়া কেউ সেখানে থাকতে পারে না।

এমনি অবস্থায় আমি ওঁর কাছে আসি। আর উনি আমাকে আশ্রয় দেন। শুধু কি বাড়িতে থাকবার ঠাঁই? না, শুধু ঐটুকুই নয়, যদিও ওটুকু পেলেই আমি বর্তে যেতাম, উনি আমাকে নিরাপত্তা দিয়েছিলেন, মর্যাদা দিয়েছিলেন। দিয়েছিলেন আস্ত একটা সংসার। আর সেই সংসার নিয়েই কাটিয়ে দিলাম দুটি বছর। এখন কেমন স্বপ্ন বলে মনে হয় সে কথা।

মেনকা সুশীলের দিকে আড়চোখে চেয়ে বলল, এই সময় সুশীল এসে হাজির হল আমাদের পরিবারে।

সেই সময় ওঁর মনে, মেনকা ভবেশবাবুর দিকে চেয়ে বলল, অশান্তি দেখা দিয়েছে। আমাকে পেয়ে উনিও তখন নতুন লোক হয়ে গেছেন। প্রথমদিকে কি বিশৃঙ্খলা ছিল ওঁর সংসারে। ওঁর নিজেরও যেন কোন দায় দায়িত্ব ছিল না। ধীরে ধীরে আমার হাতে সব কিছু ছেড়ে দিলেন। সংসারটিই শুধু নয়। নিজেকেও। উনি বলতেন, এতদিন লক্ষ্মীছাড়া ছিলাম। এবার লক্ষ্মী এসেছে আর ভাবনা নেই।

সব লোক তাঁদের বিয়ে করা স্ত্রীকেও এত সম্মান, এত প্রতিষ্ঠা, এত স্নেহ ভালবাসা হয়ত দেয় না। প্রতিদানে আমি সর্বক্ষণ চেষ্টা করতাম, ওঁকে তৃপ্তি দিতে, সুখ দিতে। উনি সুখ পেলে আমি পরম সুখে ভাসতাম।

বছর দেড়েক এমনি কাটল। তারপর হঠাৎ একদিন দেখি ওঁর খুঁতখুঁতানি বাড়ছে। এত পেয়েও ওঁর আকাঙ্ক্ষা মেটেনি। সবই যদি পেলেন তবে একটা সন্তানই বা পাবেন না কেন? সন্তানের ক্ষুধা দিনের পর দিন ওঁকে গ্রাস করে ফেলল। ওর সুখ শান্তি নষ্ট হতে বসল। সেই সঙ্গে আমারও। আমি অনেক-রকমে চেষ্টা করে দেখলাম। শেষে বুঝতে পারলাম, ওঁর ক্ষমতায় সন্তান আমার কোনদিনই হবে না। আবার এ-ও ঠিক, সন্তান একটা না দিলে, ওঁরও মনে শান্তি আসবে না।

ঠিক এমন মুহূর্তেই উনি একদিন সুশীলকে নিয়ে এলেন। সুশীল ওঁর সহকারী হয়ে এল। দুজনে প্রাণপণে শুরু করলেন গবেষণা। ল্যাবরেটরী আর ল্যাবরেটরী। আর অঙ্ক আর ফর্মুলা।

সুশীলের সঙ্গে আমারও এক সুন্দর সম্পর্ক গড়ে উঠল।

মেনকার মনে পড়ল সেই দিনগুলোর কথা। তিনজনের হাসি, ঠাট্টা, ছেলে-মানুষীতে কি মধুরই না হয়ে উঠেছিল।

কিন্তু, মেনকা বলল, প্রতিরাত্রে টের পেতাম, কি অসহনীয় এক আকাঙ্ক্ষা এক অতৃপ্তি নিয়ে দিন কাটাচ্ছেন উনি। ওঁর বুকটা যেন শুকিয়ে খাঁ খাঁ করছে। শ্বাস প্রশ্বাসে পর্যন্ত সন্তানের কামনা ঝরে ঝরে পড়ছে। আমার খুব কষ্ট হল। ঠাকুর দেবতাকে কখনও ডাকিনি। এবার থেকে প্রাণপণে ঠাকুরের কাছে প্রার্থনা শুরু করলাম। তারপর বুঝলাম, শুধু প্রার্থনা করলেই পেটে ছেলে আসবে না। অন্য ব্যবস্থা করতে হবে। এই সময় সুশীলের কথা আমার মনে পড়ল।

মেনকা বুঝতে পেরেছিল, তার সংস্পর্শে এসে সুশীলের পৌরুষ জাগ্রত হতে শুরু করেছে।

বলল, ধীরে ধীরে সুশীলের উপর সম্পূর্ণভাবে নির্ভর করলাম। ফলও পেলাম হাতে হাতে।

ভবেশবাবুর দিকে কিছুক্ষণ চুপ করে চেয়ে রইল মেনকা। তারপর বলল, যে রাত্রে ওঁকে জানালাম আমার বাচ্চা হবে, সে রাত্রে ওঁর কি উল্লাস! কি ফুর্তি! আমায় যেন মাথায় নিয়ে নাচবেন।

মেনকারও সেদিন খুব ভাল লেগেছিল। এই তার প্রথম মনে হল, সে তার বহুভোগ্য দেহটাকে এক পরম পবিত্র কাজে লাগিয়েছে। তার নারীজন্ম সার্থক হয়েছে। ভবেশবাবুর কামনা পূর্ণ করা যেন তার জন্মের ঋণ শোধ করা। ছেলে, ছেলে, ছেলে। ভবেশবাবু উল্লাসে যেন ফেটে পড়লেন।

ভবেশবাবু দ্বিগুণ ভালবাসতে শুরু করলেন মেনকাকে। তাঁর উৎসাহ উদ্দীপনার অন্ত রইল না। এই সময় মেনকাকে নিয়ে কলকাতায় চলে এলেন ভবেশবাবু। একদিন গঙ্গায় চান করে কালী মন্দিরে এনে এক ছড়া গাঁদা ফুলের মালা তার গলায় ভবেশবাবু পরিয়ে দিলেন। তারপর বললেন, বুড়ো বয়সে টোপর পরতে আমার ভয়ানক লজ্জা করে, তবে তুমি যদি বল, আমি তাও করতে রাজী আছি। আর নইলে, এই বিয়েই পাকা হয়ে গেল।

মেনকা আগে হলে এতে রাজী হত কিনা, কে জানে? তবে ওর অভিজ্ঞতায় ও জানে, অনুষ্ঠান থেকে নিরাপত্তা অনেক বড় জিনিস। তাই খুশী হয়েই রাজী হল। কলকাতা থেকে ফিরে এসে সে সুশীলকেও সংবাদটা দিয়েছিল। সুশীল প্রথমটা যেন ঘাবড়ে গিয়েছিল। যেন কিছু ভয় পেয়েছিল। তারপর যখন মেনকা ওকে বোঝাল যে, সে ওটা ভবেশবাবুর সন্তান বলে চালিয়ে দেবে, সুশীল তখন চুপ করে গেল।

কিন্তু তার পরদিনই সুশীল এসে জানাল, এমন অন্যায় সে করতে দেবে না। তার সন্তান, তারই সন্তান। মেনকাকেও দাবী করল সুশীল। আর সে দাবীর কি জোর!

সেইদিনই মেনকা বুঝতে পারল যে হিসেবে গোলমাল হয়ে গেছে। বুঝতে পারল, সুশীল তার গর্ভে সন্তানই শুধু দেয়নি, তার হৃদয়ে প্রেমেরও জন্ম দিয়েছে।

মেনকার এ এক নতুন অভিজ্ঞতা, এ এক আনকোরা নতুন আস্বাদ। মাধুর্য-ভরা এ এক নতুন যন্ত্রণা।

মেনকা বলল, গত এক বছর ধরে অনবরত এই যন্ত্রণার দাবদাহে পুড়েছি। সুশীলকে ঘিরে এই যন্ত্রণার উৎপত্তি। ওকে দেখলে আনন্দের আগুনে জ্বলি, না দেখলে দুঃখের তাপে জ্বলি। কাছে যখন আসে তখন অসহ্য এক কষ্ট ভোগ করি। দূরে যখন যায় তখনও এই কষ্ট। যেন নিদারুণ জ্বর হয়েছে আমার। সুশীলের দেখা পেলে, ওর কথা কানে গেলে সমগ্র শরীর থরথর করে কাঁপতে থাকে। এক তীব্র অনুভূতি গর্ভ থেকে পাক-খেতে খেতে উঠে আসে। অনেকদিন এ-যন্ত্রণা সহ্য করেছি। আমি প্রাণপণে ওঁর আশ্রয়, ওঁর সংসার আঁকড়ে পড়ে থাকতে চেষ্টা করেছি। পারিনি। আর শেষ পর্যন্ত সহ্য করতে পারলাম না।

উপেক্ষা করতে পারলাম না সুশীলের দাবী। আমার নিজের আর কোন ক্ষমতা নেই। সুশীলের উপর নির্ভর করেছি। যেখানে নিয়ে যায় যাব।

হাঁফাতে হাঁফাতে বলল, প্রেমে সুখ আছে। একথা মিথ্যে। সুখের জন্যে কেউ প্রেম করে না। ওটা নিদারুণ ভবিতব্য। মৃত্যু যদি যম-যন্ত্রণা হয়, প্রেম তবে জীবন-যন্ত্রণা। আর এই যন্ত্রণার আস্বাদ যখন থেকে টের পেয়েছি, সেইক্ষণ থেকেই আর সব কিছু তুচ্ছ হয়ে গেছে। কিছু ভাবিওনে। আর কিছুতে ভয়ও পাইনে।

কি করব, মেনকা প্রাণপণে বলে উঠল, আমার কি হাত আছে?

সত্যিই খুব দুর্বল হয়ে পড়েছে মেনকা। কথা বলতে গিয়ে হাঁফাচ্ছে। কথাগুলো কোনরকমে শেষ করে টেবিলে মাথা দিয়ে সে হাঁফাতে লাগল।

সুশীল ধীরে ধীরে তার পিঠে হাত বুলোতে লাগল। ভবেশবাবু চুপচাপ বসে রইলেন। কেন জানি, তাঁর চোখ দুটো করকর করতে লাগল। দুবার রগড়ে নিলেন হাতের ওপিঠ দিয়ে। তবু সে চোখ-করকরানি থামতে চায় না।

বড় দারোগা বেশ খানিকক্ষণ চুপ করে বসে রইলেন। যেন কর্তব্যটা মনে মনে ঠিক করে নিলেন।

তারপর বললেন, কুণ্ডু, সুপারিণ্টেণ্ডেণ্টের কানেকশনটা নাও।

কুণ্ডু কানেকশান নিয়ে বড় দারোগাবাবুকে দিল। তিনি বললেন, স্যর জবানবন্দী নেওয়া হয়েছে। কেসটা স্যর বেশ জটিল বলে মনে হচ্ছে। কি করব স্যর? ও আচ্ছা আচ্ছা। কাল হাজির করব। আর ও দুজনকে? আচ্ছা স্যর। বেশ, না স্যর, ওরা কেউ বাজে টাইপের নন। পালাবার লোক নন। আচ্ছা স্যর, নমস্কার।

ফোনটা রেখে বড় দারোগা বললেন, দেখুন মেনকাদেবী আর তার বাচ্চাকে আমরা আজ আমাদের হেফাজতে রেখে দিচ্ছি। আপনারা দু'জন কাল সকাল সাড়ে দশটার মধ্যে এখানে এসে যাবেন। তখন কোর্টে নিয়ে যাব। সেখানেই ফয়শালা হবে। কি বলেন?

সত্যপ্রিয় ঘোষ

ঢাকের বাড়ির প্রথম আওয়াজটা যেন হৃৎপিণ্ডটার ওপরই এসে পড়লো বৃদ্ধ দুর্গাচরণের। পাঁজরা-বের-করা হাড়-জিরজিরে ছিয়াশি বছরের বার্ধক্যে জীর্ণ ভাঙাচোরা দেহের খাঁচাখানার তলে দুর্বল হৃৎপিণ্ডটার ধুকপুকোনি সংগেসংগেই ঠাণ্ডা হ'য়ে গেলো না বটে, কিন্তু হাতের সুচটা কেঁপে উঠে ফুটে গেলো আঙুলে। পুজোর এখনো একমাস দেরি—এরই মধ্যে বেজে উঠলো ঢাক!

বলির বাজনা! সংগে কাঁসি। কে বাজায় এমন বাজনা! তাঁর খা-খা পোড়া শ্মশানের মতো বুকটার মধ্যে ফাৎ-ফাৎ ক'রে ওঠে—এ নিশ্চয় বরিশালের কোন নর। গতসনের পুজোয় তো তিনি শুনেছেন এদেশী নরেদের বাজনা—ঢাকের এমন বোল তুলতে তারা জানে না।

উৎকর্ণ হ'য়ে রইলেন বৃদ্ধ। একদা যিনি ছিলেন মৈমনসিংহ জেলা জজ কোর্টের নাজির এবং বরিশাল জেলার চন্দ্রদ্বীপ পরগনায় ছিলো যাঁর বিস্তীর্ণ ভূসম্পত্তি, চকমিলান বাড়ী ছিলো বাণারিপাড়া গ্রামে আর দুর্গাপুজোয় যাঁর বাড়ীতে বলিদান হ'ত চারটে পাঁঠার সংগে একটা মোষও, সেই তালেবর ব্যক্তি ইজ্জতাছার তালুকদার বাবু দুর্গাচরণ দত্ত এখন পাকিস্তানের গ্রাসে জোতজমা তালুক-মালামাল সমস্ত খুইয়ে এসে হুমড়ি খেয়ে পড়েছেন কলকাতার বৈঠকখানা বাজারের মধ্যে, বেঢপ লক্ষ্মীছাড়া গড়নের একটা তেতলা বাড়ীর তিনতলার এক ঘুপচির মধ্যে। সাত ছেলে তাঁর ডাক্তার এঞ্জিনীয়র মোক্তার পোস্টমাস্টার আর বাকি তিনটি বাটপাড়। পাকিস্তান হবার পরে ভিটেমাটি ছেড়ে সবাই যখন পালিয়ে এলো, একে-একে, তখনো যে দুর্গাচরণ গ্রাম ছাড়েননি সে-কেবল সাত-পুরুষের ভিটেমাটির মায়াবশতই নয়—আরো দুটি কারণ ছিলো অত্যন্ত নিগূঢ়। সারাটা জীবন টাকা কুড়োতে আর মামলা ফাঁদতে দুর্গাচরণ নিশ্বাস ফেলার সময় পাননি, কিন্তু তার পরিণতিতে এই শেষ জীবনেও দু-দণ্ড শান্তির নিশ্বাস ফেলবার জায়গা তিনি পাবেন না তাঁর ছেলেমেয়ে-নাতিপুতি দিয়ে গড়া প্রকাণ্ড সংসারখানার মধ্যে কোথাও, তা কি আর তিনি বুঝেছিলেন! যদিও ছেলেমেয়েরা কিন্তু তাদের বাপ-মাকে ফেলে রাখতে চায়নি পাকিস্তানে, আর সকলের মতো তারাও ধমক-ধামক যুক্তি-উপদেশ এবং এমনকি অনুনয়-বিনয়ও ডাক ও তারযোগে পাঠিয়েছে উপর্যুপরি। এবং শেষ পর্যন্ত এক ছেলে গিয়ে যখন জোর ক'রেই বুড়ী মাকে নিয়ে এলো কলকাতায় তখনো কিন্তু অশীতিপর

বৃদ্ধের গোঁ ভাঙেনি—বুড়োহাবড়া এক চাকর সহায় ক'রে একাই থেকে গেলেন গাঁয়ে। কিন্তু সেই গোঁ ভাঙলো যখন গতসনের পুজোর আগে ওদিকটায় চালের দর উঠলো পঞ্চাশে এবং তাঁরই মতো গাঁয়ের আরেকজন গোঁয়ার যখন মহালে খাজনা আদায় করতে গিয়ে আর ফিরলেন না—শোনা গেলো প্রজারা তাঁকে টুকরো টুকরো ক'রে কেটে খালের জলে ফেলে দিয়েছে।

এসে উঠলেন দুর্গাচরণ এই শেয়ালদা বৈঠকখানা রোডে, তাঁর বড়োছেলের বাসায়।

পা মুড়ে বুকের সঙ্গে হাঁটু মিশিয়ে উবু হয়ে ব'সে পচা তুলো বেরিয়ে-পড়া তেলচিটচিটে পরিত্যক্ত একটা বালিশ মেরামত করছিলেন দুর্গাচরণ। বালিশের বড়ো অভাব ব'লে নয়—প্রথম কথা এক মুহূর্ত তিনি নিষ্কর্মা ব'সে থাকতে পারেন না—আর তাছাড়া এমনি সব কাজ যেমন ছেঁড়া সেলাই করা, ঝামা দিয়ে ঘষে ঘষে ড্রেন-কলতলার শ্যাওলা তোলা, নর্দমা-পায়খানা পরিষ্কার করা, দলিল-দস্তাবেজ ঘাঁটা, পাই পয়সার হিসেব লেখা আর কেউ কিছু বললেই খ্যাঁকখ্যাঁক কুৎসিত গালিগালাজ করা—এ ছাড়া তিনি অন্য কিছু করার খুঁজে পান না কলকাতার এই দম-আটকানো ইঁদুরের গর্তের মধ্যে।

বেলা বাজে এখন চারটে। একফালি হলদে রোদ প'ড়ে আছে দোরগোড়ায়। পিচুটিমাখা ছানি-পড়া চোখদুটো বৃদ্ধের দেখলে অন্ধ ব'লে মনে হয়, পিঠের শিরদাঁড়াটা এমনি ব'সে থেকে-থেকে যেন দুমড়ে ভেঙে-ভেঙে গেছে, হাঁটুর ওপর ঝুলে-পড়া মাথাটা থেকে-থেকে ঝেঁকে ওঠে আর ফাৎ-ফাৎ দীর্ঘনিশ্বাস উঠে আসে পাঁজরা কাঁপিয়ে—কিন্তু হাতের সূচ দুর্গাচরণের কাঁপতে-কাঁপতে বড়ো-বড়ো ফোঁড় তোলে ঠিক। তাই চলছিল—এমনি সময় বাজারের দিক থেকে ভেসে এলো ঐ ঢাকের আওয়াজ, চমকে কেঁপে উঠে সূচটা ফুটে গেলো দুর্গাচরণের কড়া-পড়া ঠান্ডা একটা আঙুলে।

পাগলা বাজনা! রুদ্ধ নিশ্বাসে বৃদ্ধ কাল জপেন—কখন্ ঢাক রামদার কোপ পড়ার সঙ্গেসঙ্গে তীব্র উল্লাসে নেচে উঠবে! তিরতির ক'রে কাঁপতে থাকে দু হাতের পাতা। আর সত্যিই, যখন সত্যিই ঢাকটা উন্মাদ উল্লাসে বেজে উঠলো বলি হ'য়ে যাবার—স্তম্ভিত বিমুগ্ধ বুকের মধ্যে বৃদ্ধের শীর্ণতোয়া শিরা-উপশিরাগুলি স্ফীত হ'য়ে উঠলো, ছলাৎছলাৎ ঢেউ লাগলো রক্তে, আর গলদশ্রু-ধারে অস্ফুটে কারা যেন সব ধ্বনি দিয়ে উঠলো তাঁর বুকের মধ্যে—দুর্গা প্রীতে হরিবোল! দুর্গা প্রীতে হরিবোল!

উত্তেজনাটা কেটে গেছে, এখন আবার শান্ত হয়েছে ঢাক। কিন্তু থামছে না কেন? ও, বলি বাকি আছে আরো! নবমী পুজো অ্যাঁ! আচ্ছাঃ! সহসা বৃদ্ধ বেশ একটা কৌতুক বোধ করেন। ছানি-পড়া অদৃশ্যপ্রায় চোখদুটি তাঁর হেসে ওঠে আপন মনে।

বাইরের ঘর থেকে তাঁর নাতিপুতিদের সোরগোল আর হার্মোনিয়মের প্যাঁ-পোঁ শোনা যাচ্ছে, ভেতরের ঘর থেকে কানে আসচে ছেলে-বৌয়ের টাকা-পয়সা সংক্রান্ত কর্কশ কথাকাটাকাটি আর এই মাঝখানের ঘরটায় তিনি ঠায় ব'সে আছেন তাঁর কাজ নিয়ে। পেছনে দেয়ালের কোণে, যেদিকটায় প্যাকিস্তান থেকে উদ্ধার ক'রে নিয়ে আসা তিন বস্তা বাসন-কোসন আর মস্ত মস্ত তিনটে ট্রাঙ্ক ঠাসাঠাসি ক'রে রাখা আছে, সেইখেনে, সহসা আবিষ্কার করা শক্ত, জবুথবু নিঃসাড় হয়ে ব'সে রয়েছেন বাণারিপাড়া গ্রামে যিনি নাজির-গিন্নী ব'লে পরিচিত ছিলেন—দুর্গাচরণের স্ত্রী, ছিয়াত্তর বছরের এক অনড় বুড়ী। আর, দু-হাতে দুই বালতি নিয়ে একতলা থেকে জল তুলে-তুলে নিয়ে এসে জলের ড্রামটা বোঝাই করছে বিপিন, গাঁয়ের ছেলে ব'লে আশ্রিত হবার সুযোগ পেয়েছে যে এ-বাড়ীতে, কিন্তু কুলীন সে, এ'দের চাইতে পর্যায়ে বড়ো, সুতরাং চাকর বলা যাবে না বিপিনকে, সংসারের-একজন হ'য়ে চাকরের কাজগুলি করতে হয় এইমাত্র ! এবং জলের ড্রামটার ওপাশে নর্দমার পাশে ব'সে যে-ষোড়শীটি বাসন মাজছে তাকেও ঝি বলা উচিত হবে না, কেননা বাণারিপাড়ারই এক বামুনের ঘরের মেয়ে সে, আশ্রিতা হ'য়ে আছে, নাম মালতী।

'ও মণি! ও!'—দুর্গাচরণ ডাকেন মালতীকে—'দ্যাখছেন কয়ডা বাজে।'

'কয়ডা আবার বাজবে। এই তো জল আইলে কলে। চাইরডা।'

বুড়োর মেজাজ কেন-যে সঙ্গেসঙ্গে খিঁচড়ে যায়। খ্যাঁকখ্যাঁক ক'রে ওঠেন একেবারে। কিন্তু কী ব'লে তিনি গালাগালি দিলেন তার কিছুই বোঝা যায় না। মালতী বুঝবার চেষ্টাও করে না। একটুও মলিন হয় না তার মুখের লক্ষ্মীশ্রী।

'আরে ও বিপিন্যা'—জলের বালতি নিয়ে বিপিন আবার ঢুকতেই দুর্গাচরণ বলেন : 'মণি দ্যাখছেন কাঞ্চন আইছে নাকি হাইতনায়।'

বাইরের দিককার ঘরকে তিনি এখনো 'হাইতনা'-ই বলেন। কাঞ্চন তাঁর নাতি, মেজো ছেলের সন্তান।

'এত্তিবারি!'—অর্থাৎ, এক্ষুনি আসবে কাঞ্চন!

বালতি দুটো নামিয়ে বিপিন একটু হাঁফ ছেড়ে নেয়।

দুর্গাচরণের ইচ্ছে হয় ওর মুখটার ওপর একটা লাথি মারেন। কিন্তু এবার দমন করলেন নিজেকে। বলতে গেলেন : 'দেইখ্যা তারপরই কও না মণি'—কিন্তু হঠাৎ গলা আটকে যায় শ্লেষ্মায়।

বিপিন বোঝে। বলে : 'না ঠাউরদাদা, আয় নাই। আইলে আমি ট্যার পাইতাম না? ওহানে পোলাপানরাও তো অস্থির হইয়া পড়ছে হের লইগ্যা।'

এমন সময় বাইরের ঘরে ছেলেমেয়েদের সোরগোল উঠলো।

'ঐ আইছে বুজি'—বলতে বলতে বিপিন এগিয়ে গেলো বাইরের ঘরের দিকে। দরজায় দাঁড়িয়ে দুর্গাচরণকে শুনিয়ে কাঞ্চনকে বলে : 'ও কাঞ্চন ভাই, তোমারে ডাকে তোমার দাদু—এট্টু শুন্‌ইয়া যাও।'

'না-না-না-না!' একযোগে তুমুল প্রতিবাদ ওঠে ছেলেমেয়েদের।

তা সত্ত্বেও কাঞ্চন দাদুর কাছে আসে। পিছে পিছে ছেলেমেয়েগুলিও। সংখ্যায় ওরা দশ-বারোটি। সাত থেকে সতেরো নানান্ বয়সের। কিচিরমিচির করে।

কোমরে আঁচল জড়িয়ে তর্জনী তুলে রণং-দেহি মূর্তিতে লীলা এসে বসলো দাদুর মুখোমুখি। যেন সে ছেলেমেয়েদের তরফ থেকে প্রতিনিধিত্ব করবার দায়িত্ব নিলো। বললে : 'না দাদু ঐসব চলবে-টলবে না। মেজদায় এখন গান শিখাইবে আমাগো। পূজা তো আইয়া পড়লো, আর সময় কই কও তো। রোজ রোজ তুমি ইতিহাস ল্যাখাবা, আর আমাগো ই লাগবে না—না!' -বলতে বলতে লীলার গলায় অভিমান ক্রন্দিত হয়ে ওঠে।

'তয় যাঃ'—দুর্গাচরণ ব'লে দেন। মনের বিরক্তি তাঁর আদুরে নাতনীর আব্দারের মুখে হাল ছেড়ে দেয়।

অমনি হৈ-হৈ উল্লাস ছেলেমেয়েগুলির। কাঞ্চনকে ধ'রে টানাটানি লাগিয়ে দেয় বাইরের ঘরে চলবার জন্যে।

'রাগ অইলা দাদু?'—দাদুর থুতনিতে হাত দিয়ে স্নেহে করুণায় সিক্ত হয় লীলার চোখ, মুখ। বলে : 'আমাগো গান শিখানের পর তুমি ইতিহাস লেখাইও, কেমন? এই মেজদা, আইজ রাত্তির দশটা পর্যন্ত থাকবা তুমি। অন্য আর কোথাও যাওন-টাওন নাই আইজ, এই কইয়া রাখলাম।'

চলে যায় ছেলেমেয়েগুলি কলরোলে বাইরের ঘরে। গান শিখতে। যে-গান গাইতে হবে তাদের বিজয়া সম্মেলনে রামমোহন লাইব্রেরী হলে। হবে যা বাণারিপাড়া সম্মিলনীর উদ্যোগে। সাত সমুদ্র তেরো নদীর পারে হারিয়ে গেছে যে গ্রাম, সেই গ্রামের ছায়া কলকাকলী মর্মরিত হবে সেদিন কলকাতার ছোট্ট এক হলঘরের মধ্যে। সোনালী অক্ষরে 'বাণারিপাড়া সম্মিলনী' লেখা লাল শালুটা টাঙিয়ে দেয়া হবে বাইরে। ভেতরে মন্থিত হবে কত স্মৃতিসমুদ্র। কয়েক ঘণ্টার জন্যে রাজধানীর থেকে বিচ্ছিন্ন ওটা একটা আলাদা জগৎ হয়ে যাবে। তা যাতে সুষ্ঠুভাবে হতে পারে তার জন্যে সমবেত উদ্বোধন সংগীতটা এদের গাইতেই হবে। তারই জন্যে এই প্রস্তুতি। কলকাতার এ-প্রান্ত ও-প্রান্ত থেকে এসেছে দুর্গাচরণের পাঁচ-ছটি নাতনী আর এসেছে গাঁয়ের আরো কয়েকটি মেয়ে। কদিন পর্যন্ত চলছে এমনি। হৈ-হল্লার অন্ত নেই, আসা-যাওয়ার খরচা দুর্গাচরণের পঞ্চম পুত্র শশাঙ্কমোহনের—যিনি এ বাড়ীতেই থাকেন এবং যাঁর নিজের কোন চালচুলো না থাকলেও বর্তমানে প্রকাণ্ড এক পরিকল্পনা নিয়ে ব্যস্ত—কলকাতা বা কোন শিল্পাঞ্চলের কাছাকাছি কয়েক-শো বিঘা জমি নিয়ে নব-বাণারিপাড়া গ্রামের পত্তন করা যায় কি না।

শশাঙ্কর ওপর দুর্গাচরণ হাড়ে-হাড়ে-চটা। 'আধা পয়সার ক্ষ্যামতা নাই,

চ্যাটাং চ্যাটাং বাত মারেন! পোড়াকপাল্ইয়া কথাকার! দ্যাশোম্ধার করেন! দ্যাশোম্ধার!'—এমনি সব কথা তাঁর মুখ থেকে প্রায়ই শোনা যায়।

অথচ সেই শশাঙ্কই সাত বছর পর্যন্ত বাণারিপাড়া সম্মিলনীর সাধারণ সম্পাদক। আর সেইজন্যেই কিনা বলা কঠিন, সম্মিলনীর কথায় দুর্গাচরণ রি-রি ক'রে ওঠেন। আবার এই যে বিজয়া-সম্মেলনের ধুমধারাক্কা—এত হা-হা হি-হিঁ, দেখেশুনে তাঁর পিত্তি জ্ব'লে যায়, আপন মনে অকথ্য ভাষায় গালিগালাজ করেন, কখনো কখনো বড়ো ছেলেকে ডেকে বলেন : 'এই যে তামসা হওনের লইগ্যা রাইজ্যসুম্ধা মাইয়াগুলানরে লইয়া আসথে আছে রোজ, এয়ার ট্রাম বাসের পয়সা লাগে না? মানা কর্ইয়া দিতে পারো না তুই...সম্মিলনী করেন! সম্মিলনী! গেরামের কপালে মারলি পিছা, এহন এইহানে বইয়া গ্রামোম্ধার করেন! আ—ন্দলন করেন! পোড়াকপাল্ইয়া দমবাজ কথাকার!'

'ওঃ কত বড়ো হুরমুন্দার মাতবর আমার!'—বালিশটা সেলাই করতে করতে গজরাতে থাকেন দুর্গাচরণ : 'লাট-বেলাটের সঙ্গে বাতচিত করেন! আর এদিকে এক মাসের মধ্যেও এট্টা পাসপোর্ট করাইয়া দিতে পারলি না! লক্ষ্মীছাড়া! আধা পয়সার ক্ষ্যামতা থাকলেও বোজ্দাম—'

একমাসের মধ্যেও পাসপোর্ট করিয়ে দিতে পারেনি কথাটা মিথ্যে নয়। বাণারিপাড়া ফিরে যাবার জন্যে দুর্গাচরণ অস্থির হ'য়ে পড়েছেন, পাসপোর্ট করিয়ে দেবার জন্যে অশ্রাব্য ভাষায় গালিগালাজ শুরু করেছিলেন ছেলেদের। বুড়োকে পাইখানায় যেতেও ধ'রে নিয়ে যেতে হয়, কিন্তু ট্রেন-স্টীমার-নৌকো মেরে গ্রামে ফিরে যেতে পারবেন তিনি একাএকাই! অষ্টপ্রহর খিচখিচ গালি-গালাজ শুনে শুনে বড়ো ছেলে মৃগাঙ্কমোহন শেষ পর্যন্ত বিরক্ত হয়ে শশাঙ্ককে বলেছিলেন : 'দে কর্ইয়া পাসপোর্ট। যাউক মরুক। রাস্তায় পড়্ইয়াই মরুক, তাইলেই ষোল কলা পূর্ণ হয়!' শশাঙ্ক কিন্তু তখন অভিনব এক প্ল্যান কষেন—বুড়োকে বললেন পাসপোর্টের দরখাস্ত করা হয়েছে এখন ফোটো চাই পাস-পোর্টের জন্যে—এক ক্যামেরা এনে ছবিও তোলা হয়ে যাবার পর মনে-মনে যখন বুড়ো একটু আশ্বস্ত হয়েছেন তখন শশাঙ্ক একদিন তাঁকে বললেন : 'কাঞ্চন তো ইতিহাস নিয়া এম্.এ. পড়ে, ওদের একটা পেপার আছে—যার যার নিজের গ্রামের ইতিহাস লিখতে লাগবে। তো কাঞ্চন কইতে আছিল, ও তো বাড়ীর ইতিহাস-টিতিহাস বিশেষ কিছু জানে না—তো আপনে যদি...বাড়ী যাওনের আগে...মুখে মুখে কইয়া গেলেই ও লেইখ্যা লইতে পারবে—'

দুর্গাচরণ কথাটা প্রথমে বুঝতে পারেননি, বার পাঁচ-সাত বলার পর যখন বুঝলেন তখন আরো খিচমিচ ক'রে উঠলেন। অবোধ উত্তেজনার ধমকে বুকের ব্যথাটা এতই চড়ে গিয়েছিল যে সোডা-স্বর্ণসিঁদুর খেয়ে শেষে সুস্থ হন। কিন্তু আশ্চর্য, একটু পরেই যখন কাঞ্চন এসে এ বাড়ীতে হাজির, বুড়ো

কাঞ্চনকে কাগজ-কলম নিয়ে আসতে বললেন। কাঞ্চন তো অবাক—শশাঙ্ক তাড়াতাড়ি তাকে আড়ালে ডেকে নিয়ে গিয়ে ব্যাপারটা শিখিয়ে-পড়িয়ে দিলেন।

সেদিন থেকেই বাণারিপাড়ার ইতিহাস লেখা শুরু হয়েছে।

আশ্চর্য সে ইতিহাস। পাঁচ পুরুষ আগে বাণারিপাড়া গ্রামে তাঁদের বসতি স্থাপন থেকে দুর্গাচরণ শুরু করেছেন। কিন্তু দত্ত বংশের ইতিহাসই শুধু নয়, বাণারিপাড়ার প্রতিটি বংশের ইতিহাস এখনো—এই ছিয়াশি বছর বয়সেও, জ্বলজ্বল করছে তাঁর স্মৃতিতে! শুনেশুনে মাঝে মাঝে কাঞ্চনের কলম থেমে যায়, অবাক তাকিয়ে থাকে দাদুর দিকে—ভাবে, কী ক'রে এটা সম্ভব হয় যে বাণারিপাড়ার দুই বাজারের স্বত্ব নিয়ে শরিকে-শরিকে খামচাখামচি খাওয়া-খায়ির যে বিচিত্র শতাব্দীব্যাপী ইতিহাস, তার বহু মামলার ফলাফল এখনো দাদুর নখদর্পণে? কী ক'রে এটা সম্ভব হয় যে যে-মানুষ জীবনে কোনদিন 'বাণারিপাড়া পাবলিক লাইব্রেরী'র ছায়াও মাড়াননি, কেননা ওখানে স্বদেশী হয় রাজনীতি হয়—সেই মানুষটিরই ঐ লাইব্রেরীর প্রতিটি নাড়ীনক্ষত্রেরও ইতিহাস জানা আছে? এবং এখনো?

আর আশ্চর্য দুর্গাচরণের পরিবর্তন। বাড়ী ফিরে যাবার জন্যে যাঁর আহার নিদ্রা ঘুচে গিয়েছিল, এই ইতিহাস লেখা শুরু হবার পর থেকে তাঁর আর যাবার তাড়া নেই! বরং এখন তাঁর অস্থিরতা এই-ইতিহাস সম্পূর্ণ করা নিয়ে। তাঁর বড়ো ভয় হয়েছে এখন, পাছে লেখা শেষ হবার আগেই পট ক'রে ম'রে যান।

মাঝেমাঝে আসে না কাঞ্চন, কি দেরী হয় আসতে—আর তখনই বুড়োর পাসপোর্টের কথা মনে প'ড়ে যায়। খ্যাঁকখ্যাঁক গালিগালাজে উৎকট হ'য়ে ওঠে ঘরের আবহাওয়া আর পিকদানিটা ভ'রে যায় থুতু আর গয়ারে।

আর আজকে? কাঞ্চন এলো, কিন্তু এসেও 'তামসা' করতে গেলো 'হাইতনায়'!

'গান শিখায়, গান! স-স্মিলনী হবে! বেহায়া বেলাহাজ কথাকার! আপদ আইয়া জোটছে যত! যা—আমার কী! গোল্লায় যা! কী অইবে ইতিহাস লেইখ্যা—গেরামের কপালে মারলি পিছা, সাতপুরুষের ভিটামাটিরে বানাইলি মরকখোলা—ইতিহাস ল্যাহে ইতিহাস! পোড়াকপাল্ইয়া আদাড় কথাকার!'

'কী সুন্দর পাঠাবলির বাজনা বাজাইলে, ঠিক য্যান আমাগো বাড়ীর মত।'

কথাটা কানে যেতেই দুর্গাচরণের কেমন একটু চমক লাগে। চমকে মুখ তুললেন তিনি মালতীর দিকে। ধোয়া বাসনের পাঁজা নামিয়ে রেখে কথাটা বলেছে সে বিপিনের কাছে।

উৎকর্ণ হলেন দুর্গাচরণ। নাঃ, থেমে গেছে ঢাকটা। কখন্ থামলো কে জানে। আর থামাই ভালো। কী হবে ও-বাজনা বাজিয়ে। বুঝবে কে!

রাগে গর্গর্ ক'রতে থাকেন বুড়ো। সুচটা বালিশে ফুঁড়ে ঠেলে সরিয়ে দেন—এখন আর হবে না সেলাই। ঠেসে নস্যি নিলেন দু-নাকে। ঘনঘন থুথু-কাশি ফেলতে লাগলেন পিকদানিটায়। মেঝেতেই গোটানো তাঁর বিছানাটার

মধ্যে বালিশের তলায় আছে খাতাটা, যার মধ্যে লেখা হচ্চে ঐ-ইতিহাস, সেটা টেনে বের করলেন। কাঁপতে লাগলো খাতাটা তাঁর হাতের মধ্যে। অঙ্গারের মতো জ্বলছে চোখ দুটি তাঁর, সেই জ্বলন্ত দৃষ্টির তাপে যেন পুড়ে পুড়ে যেতে লাগলো কাঞ্চনের লেখা গোটা-গোটা কালো-কালো অক্ষরগুলো! তাঁর নিজের লেখা অক্ষরও কিছু আছে! যেখানে-যেখানে লিখতে ভুল করেছে কাঞ্চন, অবসর-সময়ে ব'সে-ব'সে সেগুলো তিনি সংশোধন করেছেন! কোথাও কোথাও আবার সংযোজন! দাগ টেনে তারকা-চিহ্ন দিয়ে কাঁপা-কাঁপা অস্পষ্ট অক্ষরে পাশে '—পৃষ্ঠায় দ্রষ্টব্য' লিখে পরে সেই-পৃষ্ঠায় সংযোজনগুলো নিজেই লিখে রেখেছেন!

গর্‌গর্‌ করতে করতে বুড়োর বুকের বেদনাটা চাড়া দিয়ে ওঠে।

'আমারে এট্টু সোডা দেছেন। ও মণি!'

কিন্তু কথাটা মালতীর কানে যায় না। সে তখন তন্ময়। কাঞ্চন গান শেখাচ্ছে বাইরের ঘরে—যাদের শেখাচ্ছে তারা এখনো তুলতে পারেনি সুরটা পুরোপুরি, কিন্তু এঘরে ব'সে মালতীর তা তোলা হয়ে গেছে। বাণারিপাড়া থাকতে তো গাইয়ে বলেই নাম ছিলো মালতীর। কিন্তু তাই ব'লে তো সে-ও গিয়ে বসতে পারে না ঐ-দলে। হোক না সে 'বাণারিপাড়া সম্মিলনী'র সম্মেলন! উনুনটায় আঁচ দিতে দিতে ওদের সুরে সুর মিলিয়ে গাইছে মালতী গুনগুন ক'রে :

'আজি বাংলা দেশের হৃদয় হ'তে কখন আপনি
তুমি এই অপরূপ রূপে বাহির হলে জননী?
ওগো মা, তোমায় দেখে দেখে আঁখি না ফিরে।
তোমার দুয়ার আজি খুলে গেছে সোনার মন্দিরে! ওগো মা!...'

আর এই শুনতে-শুনতে একটা আগুনের গোলা যেন ফাটলো দুর্গাচরণের বুকটার মধ্যে। হাতের কাছে আর কিছুই পেলেন না, ছিলো একটা বাটি। সেইটেই ছুঁড়ে মারলেন তিনি।

অব্যর্থ লক্ষ্য! মালতীর ঠিক মাথাটায় এসে লাগলো। চমকে দুর্গাচরণের দিকে তাকাতে আতঙ্কে শিউরে উঠলো মেয়েটা। ধ্বক্‌ধ্বক্‌ জ্বলছে বুড়োর চোখদুটো।

'গান গায়! গান! পোড়াকপাল্‌ইয়া অজাত কথাকার...এট্টু সোডার লইগ্যা চিক্‌খৈর দিয়া মরতে আছি—আর উনি গান গায়েন! পাজী বদমাইস কাঁহাকা—'

মালতী উঠে পড়ে তাড়াতাড়ি। হাতটা ধুয়ে ফেলে এসে কাগজে ক'রে সোডা দেয়, জল দেয় এক গ্লাস।

সোডাটা খেয়েই দুর্গাচরণ চিৎ হয়ে শুয়ে প'ড়ে গোঙাতে থাকেন।

'বুক-পিঠটা এট্টু ডল্‌ইয়া দ্যাও না মণি'—বলেন নাজিরগিন্নী।

'তুই চুপ কর মাগী'—কুৎসিত মুখে দুর্গাচরণ ধমকে ওঠেন : 'দরদ দেহাইতে আইছে, দরদ! পিছা মার্‌ইয়া—'

মালতী এসে বসে দুর্গাচরণের কাছে। দু-হাতে ডলতে থাকে বুক।

বুড়ো গোঙাতে থাকেন।

'এট্টু স্বর্ণসিন্দুর মার্‌ইয়া দিতে কমু বড়ো-মা'রে? ও ঠাউরদাদা—'

বড়ো কোমল শোনায় মালতীর গলা! আর এই কোমলতার ছায়ায়, বেদনায় যন্ত্রণায় অধীর হ'য়ে ওঠে যেন লোলচর্ম বৃদ্ধ মুখখানা, দু-চোখের কোণ বেয়ে গড়িয়ে পড়ে জল, দন্তহীন মুখটায় ঠোঁট দুটো হঠাৎ এমনি সেঁটে যায় যে কিছুতেই আর তিনি মুখ খুলতে পারেন না।

'বড়ো-মা?'—ভয় পেয়ে মালতী ডাক দেয়।

'আসি'—সাড়া আসে ভেতর থেকে। একটু পরেই সুরমা এসে দাঁড়ান স্বর্ণসিঁদুর হাতে।

চেটেপুটে সেটা খেয়ে নিয়ে দুর্গাচরণ খলটা দিলেন মালতীর হাতে : 'যা মণি, যা, তুই তোর কামে যা। চা বানাইলে দিস এট্টু আমারে।'

উঠে গিয়ে মালতী উনুনের কাছে বসলো ফের।

দুর্গাচরণ উঠে ব'সে আবার সেই ইতিহাসের খাতাটায় হাত দিলেন।

বাইরের ঘরে গানের মহড়া চলছে সমানে।

কেৎলিতে জল চড়িয়ে দিয়ে মালতী হাঁটুর মধ্যে মুখ গুঁজে বসে থাকে উনুনের সামনে। থাকতে থাকতে আবার কখন্ ডুবে গিয়েছিলো গানে তার হুঁশ ছিলো না—হুঁশ হ'ল তখন যখন আবার সে বুড়োর চিৎকার শুনলো।

হাঁ, তাকেই তো বলছেন। কী বলছেন?

'দে পোড়া। পোড়া দে এইডারে চুলাডার মধ্যে। দে—'

ইতিহাসের খাতাটা দুর্গাচরণ বাড়িয়ে ধ'রে আছেন মালতীর দিকে। ঠকঠক কাঁপছে হাতখানা। ঝিকিয়ে উঠছে সর্বদেহ।

ব্যাপার দেখে মালতীর রক্ত জল হ'য়ে যায়। কী করবে ভেবে না পেয়ে সে দৌড়ে যায় বাইরের ঘরে, ব'লে ফেলে : 'ও কাঞ্চনদা, শীগগীর আয়ন ভিতরে—ঠাউরদাদা য্যান কেমন করতে আছে।'

হুড়মুড় ক'রে সবাই ছুটে আসে ভেতরে।

লীলা এসে জড়িয়ে ধরে দাদুকে। শুইয়ে দেয় জোর ক'রে। বলতে থাকে : 'ও দাদু, দাদু? এইরকম করতে আছ ক্যান—'

দুর্গাচরণ আর শব্দ করেন না। নেতিয়ে প'ড়ে থাকেন চোখ বুজে। লীলার ডাকের উত্তরে থেকে-থেকে ঠোঁটটা একটু উল্টে দেন শুধু, আর অস্থিচর্মসার বাঁ হাতখানার লম্বালম্বা আঙুলগুলোয় ফুটিয়ে তোলেন বিতৃষ্ণার মুদ্রা।

# কলেজ স্ট্রীটের মানবক

অমল দাশগুপ্ত

সেনেট হলের উঁচু চত্বরে দাঁড়িয়ে একবার তাকিয়ে দেখো। সামনে এক চিলতে খুশির মত কলেজ স্কোয়ারের টলটলে জল। শেষরাত্রি থেকে মধ্যরাত্রি পর্যন্ত এই খুশিকে ঘিরে নানা বয়সের ও নানা ধরনের মানুষ ঘুরপাক খায়। অজস্র বেঞ্চি ছড়ানো চারদিকে। দিন রাত্রির সব সময়েই কেউ না কেউ বসে আছে বেঞ্চিতে। বিকেলের দিকে ঘাসের জমির উপরেও এসে বসে দলে দলে মেয়ে-পুরুষ। তিন দিকের রেলিং জুড়ে ফেরিওলার দল। ঝুলছে ছিটের কাপড়, স্তূপীকৃত হয়ে আছে ধুতি আর শাড়ি, থাক্ দেওয়া রয়েছে তোয়ালে, গেঞ্জি, ছেলেমেয়েদের জামা-ইজের-প্যাণ্ট। আর তারই ফাঁকে ফাঁকে ফুটপাথের উপরে খবরের কাগজ বিছিয়ে হরেক রকম জিনিসের বেচাকেনা। চুলের কাঁটা, রিবন, সেফ্‌টিপিন, সস্তা দামের ফাউণ্টেনপেন, পেনসিল এবং আরো অসংখ্য টুকিটাকি জিনিস। ফুটপাথের ধারে ধারে একটা চারচাকার গাড়িতে পুরো এক একটি স্টেশনারি দোকান সাজানো। এখানে দাঁড়িয়ে পাওয়া যায় না এমন জিনিস নেই আর এখানে দাঁড়িয়ে কিনতে ইচ্ছে করে না এমন জিনিসও বোধ হয় নেই। ওপারে প্রায় আকাশ ছোঁয়া একটা দেবদারু গাছ। উৎসবের দিনে দেখা যায় এই দেবদারু গাছের পাতার ফাঁকে ফাঁকে লাল-নীল আলো জ্বলছে। বর্ষার বিকেলে যখন ঘন মেঘে আকাশ কালো হয়ে যায় তখন তাকিয়ে দেখো এই দেবদারু গাছের চুড়োর দিকে। সেই থমথমে সবুজ থেকে কিছুতেই চোখ ফেরানো যায় না।

বিকেল চারটের সময় একটু অবসর পেলেই চলে এসো এই কলেজস্ট্রীট পাড়ায়। এক প্রাণ-চঞ্চল কলকাতা চোখের সামনে উদ্ঘাটিত হবে। শুধু বইয়ের দোকান আর ফেরিওলার পশরা দেখেই ফিরে যেও না। যে-কোন এক জায়গায় দাঁড়িয়ে একবার শুধু তাকিয়ে থেকো জনস্রোতের দিকে। হাফপ্যাণ্ট আর ফ্রকপরা ছেলেমেয়েরা ছুটির খুশিতে উদ্ভাসিত হয়ে লাফিয়ে লাফিয়ে ছুটে চলেছে। চলেছে বৃহৎ এক বইখাতার বোঝা বুকের উপর চেপে বেণীধরা ছাত্রী, প্লাস্টিকের মোড়ক দেওয়া একটিমাত্র খাতাকে দু-আঙুলে চেপে ধরে ধুতি বা ট্রাউজার পরা বিশ্ববিদ্যালয়ের ছাত্র, থলে হাতে স্কুলের মাস্টারমশাই, পোর্ট-ফোলিও ব্যাগ হাতে কলেজের অধ্যাপক। আর চারদিকে শুধু বই আর বই। ফুটপাথে বই, রেলিংয়ের গায়ে বই, দোকানের শো-কেসে বই, কুলির মাথায় চুবড়ি বোঝাই বই, কর্মচারীদের হাতে প্যাকেটভর্তি বই, ঠেলাগাড়ি বোঝাই বই।

সামনে তাকিয়ে দেখো—সেনেট হল আর আশুতোষ বিল্ডিং। এগিয়ে এসো। প্রেসিডেন্সি কলেজ, হেয়ার স্কুল আর সংস্কৃত কলেজ। এগিয়ে এসো। এলবার্ট হল। অবশ্য সেই এলবার্ট হল আর নেই। এখন হয়েছে কফিহাউস। ভয় পেও না। সিঁড়ি দিয়ে উঠে এসো দোতলায়। ডানদিকে বাঁক নাও। সঙ্গে সঙ্গে একটা ঝিম্‌ঝিম্‌ গন্ধ এসে মাথার ভিতরটায় নাড়া দিয়ে যাবে। মস্ত এক হলঘর। সারি সারি টেবিল। সারি সারি চেয়ার। সারি সারি পাখা। নানা বয়সের অনেক মানুষ। নানা উচ্চারণের অনেক ভাষা। নানা অঙ্গবিক্ষেপের অনেক ভঙ্গি। ফিসফাস কথাবার্তা একসঙ্গে মিশে গিয়ে একটানা একটা গুঞ্জনধ্বনির মত শোনাচ্ছে। ভয় পেও না। যে-কোন একটা খালি চেয়ারে বসে পড়ো। তারপর তাকিয়ে দেখো চারদিকের মানুষগুলোর দিকে।

কিন্তু ইতিমধ্যে যে লোকটি তোমাকে সেলাম ঠুকে সামনে এসে দাঁড়িয়েছে তার দিকেও একবার তাকিয়ে দেখো। পরিষ্কার ঝকঝকে সাদা পোশাক। পরিষ্কার মার্জিত চেহারা। পারিপাট্য ও শুচিতা এক সঙ্গে ফুটে উঠেছে যেন। কী দৃপ্ত রাজকীয় ভঙ্গি অথচ কী নম্র! আর আশ্চর্য, তোমারই হুকুমের অপেক্ষায় দাঁড়িয়ে আছে। লোকটিকে ভালো লাগবে তোমার। উঠে আসবার সময় দু-আনা বকশিশ দিও। এই হচ্ছে এখানকার রীতি। দু-আনা পয়সা হাতে নিয়ে আরো লম্বা একটা সেলাম ঠুকবে তোমায়।

কিন্তু তোমাকে এ পাড়ায় ডেকে এনেছি কলেজ স্ট্রীটের অন্য এক চেহারা দেখাবার জন্যে। বাইরে থেকে এসে এপাড়ায় দু-একদিন বেড়িয়ে গেলে কলেজ স্ট্রীটের এই চেহারা চোখে পড়ে না। পাড়ার সঙ্গে ঘনিষ্ঠ হতে হবে। বড় বড় বাড়ি আর খুশিভরা মানুষজনের দিক থেকে চোখ ফিরিয়ে তাকাতে হবে মাটির দিকে।

চা খাবেন?

কফি-হাউসের সেই সুপরিচ্ছন্ন ও সুমার্জিত চেহারা নয়। বছর দশেক বয়সের একটি ছেলে। পরনে ছেঁড়া-হাফপ্যান্ট ও ছেঁড়া হাফশার্ট। ময়লা। আধো-আধো গলার স্বর। চেহারা দেখে বোঝবার উপায় নেই কোন দিন স্নান করে কি করে না।

খান না এককাপ চা!

সেই আধো-আধো গলার স্বর ভিক্ষে চাওয়ার মত করুণ হয়ে ওঠে। ছোট্ট মুখখানা প্রতীক্ষায় উদগ্র, প্রত্যাশায় উজ্জ্বল। যদি সম্মতি পায় তাহলে বিরাট এক রাজ্যজয়ের মত আনন্দে মুখখানা উদ্ভাসিত হয়ে ওঠে। চোখের পলক না ফেলতে ছুটতে শুরু করে, চোখের পলক না ফেলতে ফিরে আসে।

সারা কলেজ স্ট্রীটে এরা ছড়িয়ে আছে। যদি পঙ্গপাল বলতে চাও তো বলো। পঙ্গপালের মতই উদ্ব্যস্ত অতিষ্ঠ করে ছাড়বে। এক কাপ চা খাবেন? খান না এক কাপ চা! কিছুতেই পরিত্রাণ নেই। শেষ কালে বাধ্য হয়ে বলতে

হবে, আচ্ছা নিয়ে আয়। বকশিশের প্রত্যাশা করে না। মালিকের এককাপ চা বিক্রি হলেই এরা খুশি। এবং প্রথম কাপ চা শেষ হবার পরেই আবার শুরু হয় দ্বিতীয় কাপের জন্যে যাতায়াত। আধো-আধো গলার স্বর ভিক্ষে চাওয়ার মত আবার তেমনি করুণ হয়ে ওঠে।

কিংবা পঙ্গপাল না বলে বলতে পারো বৃষ্টির ফোঁটা। অত্যন্ত অনায়াস আবির্ভাব, অত্যন্ত সহজ গতিবিধি। প্রতীক্ষিত মুহূর্তটিতে অবধারিত ভাবে পাওয়া যায়। প্রতীক্ষা না করলেও অজস্র ধারায় নেমে আসে। মাঝে মাঝে মনে হবে, সারা কলেজ স্ট্রীট পাড়া জুড়ে কে যেন এক টেলিভিশন যন্ত্র বসিয়েছে। সকাল থেকে সন্ধ্যে পর্যন্ত চলেছে ইলেকট্রন পরমাণুর অশ্রান্ত ছুটোছুটি। সুইচ টিপতে হয় না, স্থান পরিবর্তন করতে হয় না, শুধু একটি মুখের কথা, কিংবা একবার শুধু সম্মতিসূচক ঘাড় নাড়া—সঙ্গে সঙ্গে সেই ছুটন্ত ইলেকট্রন পেয়ালাভর্তি ধূমায়মান চা নিয়ে হাজির হবে। সিগারেট বা পান আনতে দাও, তাও ছুটে গিয়ে নিয়ে আসবে; একটা চিঠি পোস্ট করতে দাও, তাতেও কোন আপত্তি নেই। এমন আশ্চর্য আনুগত্য আর কোথাও নেই।

এত ছুটোছুটির পরেও আবার তেমনি হাসিমুখে এসে দাঁড়াবে সামনে। আধো-আধো গলার স্বর করুণ হয়ে উঠবে ভিক্ষে চাওয়ার মত : এক কাপ চা খাবেন? খান না এক কাপ চা!

কলেজ স্ট্রীটের রাস্তা দিয়ে প্রতিদিন হাজার হাজার মানুষ চলাফেরা করে। কলেজ স্ট্রীটের দোকানে বাজারে প্রতিদিন হাজার হাজার টাকার কেনাবেচা হয়। এখানে অনেক আলো, অনেক সমারোহ। কিন্তু সকাল নটা থেকে রাত নটা পর্যন্ত এই যে একদল শিশু অক্লান্ত ভাবে ছুটোছুটি করে, তারা কলেজ স্ট্রীটের ধুলোমাটির মতই এপাড়ার সঙ্গে এমন অঙ্গাঙ্গী ভাবে মিশে আছে যে আলাদা করে ওদের উপরে কিছুতেই চোখ পড়ে না। অযাচিত ভাবে আসে, ধমক দিলেও এতটুকু মুখ ভার করে না। ফাইফরমাশে ছুটোছুটি করতে পারলে প্রায় কৃতার্থ হয়ে যায়। ছোট্ট মুখখানা প্রতীক্ষায় উদগ্র, প্রত্যাশায় উজ্জ্বল। মাত্র এককাপ চা। মালিকের দোকানের এককাপ চা বিক্রি হলেই ছোট্ট মুখখানা হাসিতে ভরে যায়।

কলেজ স্ট্রীটে এসে হাজার হাজার বই আর ফেরিওয়ালাদের চোখ ঝলসানো পশরা দেখে বিভ্রান্ত হয়ে যেতে হয়। সেই চারচাকার মস্ত গাড়িতে একটা পুরো স্টেশনারী দোকান। দেখলেই কিনতে ইচ্ছা করে। বইয়ের দোকানে এলে মনে হবে এক আশ্চর্য রূপকথার দেশ। কত মানুষ! কত বিচিত্র মানুষ! মানুষের গোটা ইতিহাস একটুখানি ছোঁয়ার অপেক্ষায় উন্মুখ হয়ে আছে যেন। শুধু একটুখানি ছোঁয়া!

কিন্তু কলেজ স্ট্রীটের এই মানবকদের দেখা পেতে হলে অন্তত কিছুক্ষণের জন্যেও চোখ নামাতে হবে মাটির দিকে। মাত্র দশ বছর বয়স। বা তারও কম।

অস্নাত অভুক্ত চেহারা। সারা গায়ে ঝলঝল করছে ছেঁড়া প্যান্ট আর ছেঁড়া শার্ট। আধো আধো গলার স্বর। কিন্তু কোন বইয়ের পৃষ্ঠায় এদের দেখা পাওয়া যায় না। কলেজ স্ট্রীটের ধুলোমাটির মত এরা এই পাড়ার সঙ্গে অঙ্গাঙ্গীভাবে মিশে আছে।

বয়সে বাড়ে না। আগে যা ছিল, এখনো তাই। পরেও তাই থাকে। দশ বছর বা তার কাছাকাছি। আর বরাবর তেমনি আধো-আধো গলার স্বর। উচ্চারণটুকু পর্যন্ত কখনো স্পষ্ট হয় না।

কত মাইনে পাস রে তুই?

আগে এককাপ চা খান, তারপর বলব।

একমাত্র চিন্তা কি করে এক কাপ চা বেশি বিক্রি হতে পারে। সবসময়ে ফন্দিফিকিরে থাকে। প্রয়োজনে অপ্রয়োজনে এককাপ চা গছিয়ে দিয়ে যায়।

কত মাইনে পাস রে তুই?

দিনে ছ-আনা।

রোজেরটা রোজ দিয়ে দেয়?

এসব প্রশ্নের জবাব সহজে দিতে চায় না। মুখটা চিনে নিয়ে পর-পর কয়েকদিন সেই একজনের কাছেই চা খেতে হবে আর একটু একটু করে জানতে হবে। সহজে ওরা মুখ খোলে না। এবং এমনও হতে পারে রোজেরটা রোজ দেয় কিনা, এই প্রশ্নের জবাব পাবার আগেই সেই বিশেষ মুখটি হারিয়ে যায় একেবারে। অনেক খোঁজখবর করেও হদিশ পাওয়া যায় না আর কোন।

রোজই নতুন নতুন মুখ।

সেই ছেলেটা কোথায় গেল রে?

জিজ্ঞেস করলেও সহজে কেউ বলতে চায় না। বিশেষ রকমের অন্তরঙ্গ হলে জানা যায়, দিন সাতেক কাজ হবার পর ছেলেটিকে প্রচণ্ড রকমের ঠ্যাঙানি দিয়ে মালিক তাড়িয়ে দিয়েছে।

কেন? ঠ্যাঙানি দিয়েছে কেন?

কেন, কেউ জানে না। এইটেই রীতি। সাত দিন, দশ দিন, পনেরো দিন কাজ হবার পরে অতি তুচ্ছ একটা কারণে বা কোন কারণ না থাকলে অতি তুচ্ছ একটা কারণ সৃষ্টি করে মারধোর করে ভাগিয়ে দেওয়া হয় এক একজনকে। তখন আর সেই কয়েক দিনের রোজ চাইবারও সাহস থাকে না সেই মানবকের। পরদিন থেকেই আবার একটি নতুন মুখ। তেমনি বয়স, তেমনি ভাবভঙ্গি, তেমনি চলাফেরা। এক সপ্তাহ, দু-সপ্তাহ, তিন সপ্তাহ। এক মাস, দু-মাস, তিন মাস। আবার হারিয়ে যায় সেই মুখটি।

সোমবার থেকে শুক্রবার পর্যন্ত সকাল নটার সময় কাজে আসতে হয় আর রাত নটায় ছুটি। শনিবার সন্ধ্যা ছটার পরে আর কোন কাজ থাকে না। রবিবার কাজও নেই, রোজও নেই। এক একজনের এক একটা এলাকা ভাগ করা থাকে।

সেই এলাকায় বারবার গিয়ে তাগিদ দিতে হয় প্রত্যেককে। এবং একদিন যত কাপ চা বিক্রি হয়, পরের দিন তার চেয়ে কম বিক্রি হলে প্রচণ্ড ধমক খেতে হয় মালিকের কাছে।

হতভাগা তুই কাজ করিস না ঘুরে ঘুরে বেড়াস?

আজ্ঞে, আজ কেউ চা খেল না।

কিন্তু মালিক বিশ্বাস করতে চায় না একথা। আগের দিন বেলা পাঁচটার মধ্যে কোন একটি এলাকায় যদি চল্লিশ কাপ চা বিক্রি হয়ে থাকে তো পরের দিনেও তাই হওয়া চাই। যদি না হয় তো বুঝতে হবে, ছেলেটা নিশ্চয়ই ফাঁকি দিয়েছে, নিশ্চয়ই সবার কাছে গিয়ে জিজ্ঞেস করেনি, নিশ্চয়ই অন্য দোকানের লোক এসে আগে থেকেই অর্ডার নিয়ে চলে গেছে। এমনি ধরনের গাফিলতি একদিন দু-দিন বা তিন দিন সহ্য করা হয়, তারপর কচি কচি গালে ঠাস-ঠাস করে চড় মেরে দূর করে দেওয়া হয় একেবারে। রোজের পাওনাটুকু চাইবারও সাহস থাকে না তখন। যার দোষে দোকানের জমাট ব্যবসাতে এমন একটা ফাটল ধরে গেল, সে আবার রোজের পাওনা চাইবে কোন্ সাহসে?

হয়তো ঢং-ঢং করে স্কুল-ছুটির ঘণ্টা বেজেছে। সেদিন স্কুলে যার ডিউটি তাকে ছুটতে হবে সঙ্গে সঙ্গে। এই সময়ে মাস্টারমশাইরা কিছুক্ষণ বিশ্রাম করেন। বিশ্রাম ঘরে এসে পৌঁছবার আগেই চায়ের অর্ডার নিতে হবে প্রত্যেকের কাছ থেকে। অন্য কোন দোকানের লোক এসে পৌঁছবার আগেই সেরে ফেলতে হবে এই কাজটুকু। যদি কেউ চা না খেতে চান তো কাকুতি-মিনতি করতে হবে তাঁকে। খেয়াল রাখতে হবে, আগের দিন যত কাপ চা বিক্রি হয়েছে, পরের দিন কিছুতেই তার চেয়ে এক কাপও কম না হয়।

আর ঘণ্টা বাজবার সঙ্গে সঙ্গে ছুটতে এক সেকেণ্ড দেরি হলে বা চায়ের অর্ডার এক কাপ কম হলে প্রচণ্ড ধমক খেতে হয় মালিকের কাছে।

দূর করে তাড়িয়ে দেব বলছি! দু-বেলা রাক্ষুসে গেলা বন্ধ হয়ে যাবে! প্রতিবাদ করা চলবে না, চুপ করে দাঁড়িয়ে থাকতে হবে। রাক্ষুসে গেলা মানে দুপুর দুটোর সময় এক কাপ চা ও দু-টুকরো রুটি আর বিকেল পাঁচটার সময়ও তাই। বারো ঘণ্টা ডিউটির মধ্যে দু-বার। এই হচ্ছে রাক্ষুসে গেলা।

দুপুরবেলা ভাত খাস না?

জিজ্ঞেস করলে মুখ ফুটে জবাব দিতে পারে না। শুধু ঘাড় নেড়ে জানায় —না।

সকালবেলা কি খেয়ে কাজে আসিস?

এ প্রশ্নের জবাবে মাথাটা আরো নিচু হয়ে যায়। শুনলে অবাক হতে হবে, অনেকে সকালবেলাও বাড়ি থেকে কিছু খেয়ে আসে না এবং বরাদ্দ চার টুকরো রুটি থেকেও দুটো বা তিনটে টুকরো বাঁচিয়ে বাড়িতে নিয়ে যায়।

তোর বাড়িতে কে আছে রে? বাবা কোথায়? মা আছে তো? ইত্যাদি হাজার রকমের প্রশ্ন মাথা নিচু করে এড়িয়ে যেতে চেষ্টা করে। আর তারপরেও যদি একই প্রশ্ন বার বার করা যায় তাহলে হঠাৎ এক সময়ে মুখ তুলে সারা মুখে হাসি ফুটিয়ে শুধু বলবে, এক কাপ চা খান তাহলে বলব। ছোট্ট মুখখানা প্রতীক্ষায় উদগ্র, প্রত্যাশায় উজ্জ্বল হয়ে ওঠে।

কলেজ স্ট্রীট পাড়ায় কোন দিন বেড়াতে এলে বড় বড় বাড়ি আর খুশিভরা মানুষজনের দিক থেকে চোখ ফিরিয়ে একবার তাকিয়ে দেখো মাটির দিকে।

এখানে দিনরাত্রির সব সময়ে অজস্র মানুষ চলাফেরা করে। এখানে কলেজ স্কোয়ারের বেঞ্চিতে দিনরাত্রির সব সময়েই অজস্র মানুষ অলস ভাবে বসে বসে সময় কাটায়। এখানে মস্ত বড় বড় বাড়ি আর মস্ত বড় দেবদারু গাছ। এখানে অসংখ্য জামা-কাপড়-জুতোর দোকান। এখানে অসংখ্য বইয়ের দোকান। যখনই সময় পাবে বেড়াতে এসো এ পাড়ায়। আর যদি সময় পাও যে-কোন একটা দোকানে বসে কিছুক্ষণ অপেক্ষা করো। একটু পরেই শুনতে পাবে আধো-আধো স্বরে কে যেন জিজ্ঞেস করছে :

এক কাপ চা খাবেন?

যদি বলো, না—তাহলে আরো একটু ঘনিষ্ঠ হয়ে এসে আবার বলবে : খান না এক কাপ চা!

আধো-আধো গলার স্বর ভিক্ষে চাওয়ার মত করুণ হয়ে ওঠে।

ভালো করে তাকিয়ে দেখো, ছুটির খুশিতে উদ্ভাসিত হাফপ্যাণ্ট বা ফ্রক পরা ছেলেমেয়ে নয়। মস্ত এক বইখাতার বোঝা হাতে কোন এক বেণীধরা ছাত্রী নয়। দু-আঙুলের ফাঁকে প্লাস্টিকের মোড়ক দেওয়া একটি মাত্র খাতা হাতে বিশ্ববিদ্যালয় বা কলেজের ছাত্র নয়। থলে হাতে মাস্টারমশাই নয়। পোর্টফোলিও ব্যাগ হাতে অধ্যাপক নয়। বইয়ের প্যাকেট হাতে দোকানের কর্মচারী নয়। বইয়ের চুবড়ি মাথায় দপ্তরীখানার কুলি নয়। এমন কি কফি হাউসের বেয়ারা পর্যন্ত নয়।

কলেজ স্ট্রীটের ধুলোমাটির মত এপাড়ার সঙ্গে অঙ্গাঙ্গীভাবে মিশে থাকা নেহাতই এক মানবক।

প্রশ্ন করো : তোর নাম কি রে?

সারা মুখে হাসি ফুটিয়ে জবাব দেবে : আগে এক কাপ চা খান তারপরে বলব!

ছোট্ট মুখখানা প্রতীক্ষায় উদগ্র আর প্রত্যাশায় উজ্জ্বল হয়ে ওঠে।

 অমল দাশগুপ্ত

প্রফুল্ল রায়

আধডুবন্ত জলঘাসগুলোর উপর দিয়ে সর সর করে চারমাল্লাই নৌকাটা এসে চরের মাটিতে আটকে গেল।

কালো কুটিল শেষ রাত্তির। আকাশের গায়ে বিবর্ণ তারাগুলি এতক্ষণে নিকষ কালো মেঘের আড়ালে মিলিয়ে গিয়েছে। মেঘনার মত্ত ঢেউগুলোর উপর একটা মাতাল গোঙানি গড়িয়ে গড়িয়ে ছড়িয়ে পড়ছে চিহ্নহীন দিগন্তের দিকে।

একজন মাঝি বলল, গলার স্বরটা আশঙ্কায় কাঁপছে, কামটা ভাল হইল না তমিজ। মহাজন জানতে পারলে ঘরের টুয়ায় আগুন লাগব। আমার বড় ডর করতে আছে, এই খবর কাণে গেলে বীজধান বন্ধ কইর‍্যা দিব নিঘঘাৎ। তখন ফসল ফলামু কি দিয়া?

হালের বৈঠাটা শক্ত মুঠোয় চেপে তারাভরা কালো আকাশটার দিকে অর্থ-হীন নজর ছড়িয়ে এতক্ষণ বসেছিল তমিজ। কথাগুলো শুনবার সঙ্গে সঙ্গে তার গলায় তীক্ষ্ম বিরক্তি ফুটে বেরুলো, তুই মানুষ না আর কি! মহাজনে জানব ক্যামনে, তারে না কইলেই হইল। না না, নিজের হাতে আমি মেয়েমানুষ খুন করতে পারুম না। তা ছাড়া ও প্যোয়াতি। তার থিকা এই চরে নামাইয়া দিয়া যাই। ওর বরাতে যা আছে তাই হইব।

কি জানি, আমার বড় ডর করে।

আবছা অস্পষ্ট গলায় কথাগুলো বলল সেই মাঝিটা।

হ-হ তোর অমুন আল্‌গা ডরই আছে, সে আমি জানি। তুই মেয়ে-মানুষেরও বেহদ্দ হালিম। খুন করতে ডরাস না কিন্তু মেয়েটা বেঁচে থাকলেই তোর ডর!

তমিজের গলাটা অসন্তোষে উত্তপ্ত হয়ে ওঠে। ফিস্ ফিস্ করে বলে, নে, তাড়াতাড়ি কর; রাইত পোহাইয়া আইল। মেয়েটারে নামাইয়া দে ছইয়ের থিকা।

আধডুবন্ত সেই ঘাসবনের পাশে বর্ষাস্নিগ্ধ নরম চরের উপর মেয়েটিকে নামিয়ে দিয়ে নৌকাটা তর তর করে অনেক দূরের ঘন অন্ধকার চক্ররেখায় মিলিয়ে গেল।

সুখীর চেতনাটা ধীরে ধীরে আচ্ছন্ন হয়ে আসছে। একটা অসহ্য যন্ত্রণা পাক খেতে খেতে, পেটের নরম মাংস কখনও মুচড়ে, ভিতরের নাড়িগুলো মুঠো পাকিয়ে ছিঁড়তে ছিঁড়তে নীচের দিকে নেমে যাচ্ছে। একটু একটু করে যন্ত্রণাটা

সমস্ত শরীরে ছড়িয়ে পড়লো। একটা ঢেউয়ের মত হাড়-মাংস-চামড়ার মধ্যদিয়ে ছুটাছুটি করতে লাগলো।

পুবের আকাশে জলো আলতার মত ইতস্ততঃ ছোপ ধরল এক সময়। সকালের মৃদু আভাস মেঘনার জলে ফুটি ফুটি করে দোল খাচ্ছে। দূরের কোন মুসলমান বাড়ী থেকে এক ঝাঁক মোরগ ডেকে উঠলো।

এতক্ষণে চেতনাটার উপর বাদুড়ের কালো ডানার মত পর্দা নেমে এসেছিল। সমস্ত কিছু আবছা অস্পষ্ট হয়ে মিলিয়ে যাচ্ছিল চোখের সামনে থেকে।

চোখ মেলবার সঙ্গে সঙ্গেই ভয়ঙ্কর আতঙ্কে চমকে উঠল সুখী। এখন আর সে একলা নয়; তার পাশে রক্তমাখা এক নবজাতক। তার নির্জীব দুটো ছোট ছোট চোখের পাতায় সকালের ঝলমলে আলো ঠিকরে পড়েছে। আর কি আশ্চর্য; একটুও কাঁদছে না শিশুটা। নরম মুঠো দুটো পাকিয়ে চুপচাপ পড়ে রয়েছে তারই পাশে।

সুখীর দুর্বল ক্ষীণ স্মৃতির মধ্যে একটা রাত্রি যেন একটু একটু কেঁপে উঠল। সে রাত কতদিন আগের? ঠিক ঠাহরে আসছে না। তবু ছেঁড়া ছেঁড়া একটা ছবি এখনও দেখতে পায় বৈকি সুখী? সেই রাত্রিটা—

সদ্‌গোপদের তল্লাটে দাউ দাউ করে আগুন জ্বলছে। গ্রামের শেষ প্রান্ত থেকে নারীকণ্ঠের মর্মবিদারী চিৎকার; সব ছাপিয়ে শিশুর গলায় মৃত্যু তীক্ষ্ণ কান্না কি একটা নিশ্চিত অশুভের, ভয়ানক অশুভ ইঙ্গিত দিচ্ছে। ঘরে খিল দিয়ে ভয়ে আতঙ্কে শরীরটা কুঁকড়ে স্তব্ধ হয়ে বসেছিল সুখী। বুকের মধ্যে হৃৎপিন্ডটা ধড়াস ধড়াস করছে। একটা কাঁপুনির বেগ শিরা উপশিরার মধ্য দিয়ে ছুটছে। তাকে কিছুতেই থামানো যাচ্ছে না। সারাদিন তাঁতের মাকু চালিয়ে সমস্ত শরীরটা বেদনায় টনটন করে উঠছিল, কিন্তু ঐ চিৎকার, ঐ আগুণ, ঐ হিংস্র শোরগোল, সব মিলিয়ে তার ভাবাভাবির শক্তিটাকে অসাড় করে দিয়েছিল।

সেই রাত্রিটা! কতদিন আগের? এখনকার দুর্বল স্মৃতিতে ঠিক ধরতে পারছে না সুখী।

কিন্তু, কিন্তু, এক সময় ঐ আগুন, ঐ শোরগোল একেবারে তারই ঘরের সামনে এসে উঠল।

কদর্য অট্টহাসি শুনতে শুনতে চিৎকার করে জ্ঞান হারিয়ে ফেলতে ফেলতে একটা চেনা চেনা গলা শুনেছিল সুখী, ভারি খুবসুরৎ দেখতে সুখীরে; জবর খুবসুরৎ, দরজাটা ভাইঙ্গ্যা ঘরে ঢোক সব।—

তার পরের ছবিগুলো ধারাবাহিকভাবে এই অথর্ব অশক্ত মনে ঠিক ধরতে পারছে না সুখী।

এক বছর আগে সুখীর জীবনের পরিচয় ছিল আলাদা। সে তাঁতির ঘরের সন্তানহীনা বিধবা। সারাদিন মাকু চালিয়ে গামছা বোনে। মোটা বনাতের কাপড় বোনে। হাট বাজারে পাইকারের কাছে বিক্রী করে আসে। স্বাবলম্বী জীবন। কারো তোয়াক্কা করে না সুখী।

কিন্তু এখন, এখন এই সকালের ঝলমলে আলোতে চরের চিকচিকে বালুর কণাগুলো যখন আয়নার মত দেখাচ্ছে কিংবা আধডুবন্ত জলঘাসগুলোর মধ্য দিয়ে হু হু করে বয়ে আসছে মেঘনার উজানী হাওয়া, কিংবা দূরের হেউলি ঝোপটা যখন উথল পাথল হয়ে উঠেছে, তখন আলো আর বাতাসের মত একটা সত্য, ভীষণ সত্য পরিচয় সুখীকে চারপাশ থেকে ঘিরে ধরল। সে মা।

অদ্ভুত ভাবে বুকের ভিতরকার হৃৎপিণ্ডটা নাড়া খেয়ে উঠল সুখীর। সে মা! আর তারই পাশে সেই রক্তমাংসের ডেলার মত শিশুটা বর্ষার ঠাণ্ডা বাতাসে কুঁকড়ে রয়েছে।

মুখের বিচিত্র রেখাগুলোর উপর একটা নিষ্ঠুর হিংস্রতা নেমে এ'ল সুখীর। হাতটা বাড়িয়ে শিশুটার গলার ওপর এনে রাখলো সুখী। চারদিকে একবার তাকিয়ে দেখলো, কেউ কোথাও নেই। একটু ইতস্ততঃ করলো। ভাবলো, না, না—এই রক্তকলঙ্কের পরিচয়কে সে বাঁচিয়ে রাখবে না।

আর সেই মুহূর্তেই চরের আধডোবা ক্ষেতটা, যেখানে জলের ওপর মাথা তুলে ধানচারাগুলো একটু একটু দোল খাচ্ছে তারই পাশ থেকে একটা মিষ্টি ও স্বপ্নাচ্ছন্ন গানের গলা এগিয়ে আসতে লাগল।

বাজার সুন্ধা কিন্যা আইন্যা ঢাইল্যা দিমু পায়,
এট্টুখানি হাস কইন্যা পরাণ জুইল্যা যায়।
আতর গোলাপ ইসেন্স দিমু.........

এই চর তবে নির্জন নয়! গানটা নির্ভুল ভাবে শুনতে শুনতে সুখীর হাত শিশুটির গলার কাছে থমকে গেল। সকালের এই প্রসন্ন আলোতে পৃথিবীর নতুন আগন্তুকটার দিকে আর একবার তাকিয়ে চমকে উঠল সুখী। কই, ওর মুখে ছদন শিকদারের অপরাধ তো লেগে নেই। বরঞ্চ তার নিজেরই আদলটা যেন পরিষ্কার ভাবে ফুটে রয়েছে।

হাতটা গুটিয়ে এ'ল সুখীর। একটু আগের সঙ্কল্পটা মন থেকে ছেঁটে বাতিল করে দিল। না না, ওকে খুন করে আত্মহত্যা সে করতে পারবে না; এই একটা বছর ধরে সে পারেওনি। সেই ভয়ঙ্কর রাত্রিটার পর অনেকগুলো পাশব মুহূর্ত তার উপর দিয়ে বয়ে বয়ে গিয়েছে, তা সত্ত্বেও সে পারে নি। শিশুটাকে আর একটু বুকের কাছে টেনে আনল সুখী।

এতক্ষণ বাতাসে কাঁপতে কাঁপতে গানটা ভেসে আসছিল। এবার গানের মানুষটা একেবারে কাছাকাছি এসে পড়েছে। বছর পনর বয়স রমজানের; একটা

রাংগা ডোরাকাটা লুঙ্গি পরনে। কয়েকটা টোন বড়শি নিয়ে জল ভাঙতে ভাঙতে এই সকালেই বেরিয়ে পড়েছিল মাছের সন্ধানে।

সুখীর সংগে চোখাচোখি হয়ে গেল। চারিদিক রক্তের ছোপ এবং রক্তমাখা নবজাত শিশুটার দিকে তাকাতে তাকাতে অবাক হয়ে গেল রমজান। বিস্ময়ের ঘোর কাটলে বলল, আপনি কে? আপনে চরে আসলেন ক্যামনে?

আমি তোমার বুইন, কি নাম তোমার?

সেই আদিম ভয়ঙ্কর রাত্রিটার পর এই প্রথম মিষ্টি করে হাসল সুখী।

ড্যাব ড্যাবে দুটো চোখে পলক পড়ছে না রমজানের। আর একটু সামনে এগিয়ে আস্তে আস্তে বলল, আমার নাম রমজান।

পেটের মধ্যে যন্ত্রণাটা আরো তীক্ষ্ণভাবে আঁচড় কাটছে সুখীর। বিকৃত গলায় সে বলে উঠল, আমার বড় কষ্ট হইতে আছে ভাই, ভীষণ কষ্ট—

আপনে একটু একলা থাকেন, আমি আসতে আছি।—বলতে বলতেই চলতে শুরু করল রমজান। টোন বড়শিগুলো একপাশে ফেলে দূরের হেউলি ঝোপটার কিনার ঘেঁষে একসময় আধডুবন্ত ধানক্ষেতটার আড়ালে মিলিয়ে গেল রমজানের ডোরাকাটা রাঙা লুঙ্গিটা।

নির্জীব চোখের মণিদুটোর উপর পাতাদুটো কখন যেন নেমে এসেছিল সুখীর। অনেকগুলো কৌতূহলী পায়ের আওয়াজে চেতনাটা নাড়া খেতে খেতে সজাগ হয়ে গেল।

রমজান কয়েকজনকে সংগে করে নিয়ে এসেছে। তাদের মধ্যে একজন বুড়ীও রয়েছে। চুলগুলো পাটের ফেঁসোর মত রুক্ষ; চোখের উপর এক আস্তর ছানি পড়েছে। সমস্ত দেহের চামড়া কুঁচকে গিয়েছে।

রমজান বলল, নানী, এই যে, যার কথা কইতে ছিলাম। দেখছ তো—

ঘোলাটে চোখে সুখীকে দেখতে দেখতে বুড়ী ব্যস্ত হয়ে উঠল। তীক্ষ্ণ গলায় বলল, দেখিস কি তোরা! যত বেকুব নিয়া আমার সোংসার। যা, সইর‍্যা যা। মেয়েমানুষের এই সময়ে পুরুষের থাকতে নাই কাছে। এলেম, যা তো ভাই, একটা ডিঙি নিয়া আয় গাঙ দিয়া। মেয়েটারে ঘরে নিতে হইব।

ইজেম, ওসমান এবং রুস্তম হেউলি ঝোপটার আবডালে সরে গেল। রমজান আর এলেম ডিঙির তল্লাসে বালুচরের উপর দিয়ে হন হন করে পা চালিয়ে ধানবনের ওধারে মিলিয়ে গেল।

বুড়ী নানী রক্তমাখা শিশুটার নাড়ী ধারাল ছুরি দিয়ে কেটে দিল। সুখীর চোখ দুটো ক্লান্তিতে যন্ত্রণায় আপনা থেকেই বুজে এলো।

বাচ্চাটাকে কোলে তুলে নিতে নিতে বুড়ী নানী বলল, গাঙের উজানী বাতাসে ছাওটার শরীল একেবারে ঠাণ্ডা হইয়া গেছে। ইস্, কি কষ্টটাই না হইতে আছে পোয়াতির। সবই বরাত।

একটা জীর্ণ শীর্ণ হাড়সার হাত সুখীর পিঠে রেখে আস্তে আস্তে বুলোতে থাকে বুড়ী নানী। নবজাতক এসেছে পৃথিবীর মাটিতে। এ উৎসব তো মানুষের আদিম। এই পবিত্র মুহূর্তে সব মানুষের সমান অধিকার।

একটু পরে নদী ঘুরে নৌকা নিয়ে এলো রমজানেরা। এলেম আর বুড়ী নানীর কাঁধে ভর দিয়ে নৌকার পাটাতনে এসে উঠল সুখী। রমজান শিশুটাকে কোলে তুলে পাশে গিয়ে বসল।

বর্ষার লালাভ সকাল মৃদু কৌতুকে মেঘনার ঢেউয়ে ঢেউয়ে দোল খাচ্ছে।

হেউলি ঝোপ, হিজল বন, শরজঙ্গল পরিষ্কার করে অতি নগণ্য একটা জনপদের সৃষ্টি হয়েছে। কয়েকখানা মাত্র হোগলার ছাউনি দেওয়া দোচালা। হোগলাবনের ফাঁকে ফাঁকে সর্বহারা মানুষের ঘামঝরানো পরিশ্রমের হরফ হয়ে ফুটে রয়েছে। একটা দোচালা ঘরে নৌকা থেকে সুখীকে নামিয়ে আনা হ'ল।

বুড়ী নানী পুরান ছে'ড়া বেতের ঝাঁপি থেকে একটা সিকি বের করে ফিস ফিসিয়ে বলে, শিগগির যা ভাই, গাঙের ঐ পার থিকা একটু দুধ নিয়ে আয়।

রমজান বলল, এই পয়সা দিয়া তুমি না ইমান ফকিরের দরগায় সিন্নি দিবা কইছিলা।

যা যা ভাই, এখন আর দেরি করিস না। দেখিস না মা-টা কেমুন মড়ার মত পইড়্যা আছে। ওদের যদি বাঁচাতে পারি, তা হইলেই আমার সিন্নি দেওয়ার থিকা বড় কাম হইব। আমার বেহেস্ত যাওয়ার পুণ্য হইব।—বুড়ী নানীর গলাটা ধরে এলো। একটু থেমে, কেশে বলল, তাড়াতাড়ি যা ভাই, তোরে আইজ এক দব্য খাইতে দিমু।

রমজানের লোভাতুর মুখচোখ উজ্জ্বল হয়ে উঠল। বলল, কি খাইতে দিবা?

তুই আগে দুধ নিয়া আয়, তার পরে কমু।

রমজান ছোট ডিঙিটা নিয়ে মেঘনার মাতলা ঢেউগুলোর মাথায় দোল খেতে খেতে ধু ধু পারের দিকে মিলিয়ে গেল এক সময়।

ঘরের ভিতর ঢুকে বুড়ী নানী বলে, তোমার নাম কি বুইন?

আমার নাম! আমার নাম!—আচমকা চিৎকার করে উঠল সুখী।

থাউক থাউক বুইন। পরে হইব উইসব। কাঁচা পোয়াতি অমন চিল্লায় নাকি? নাড়ীতে বেদনা হইব। সারা রাত ঘুমাইতে পারবানা।

পৃথিবী এখানে নিরাবরণ, আকাশ চিহ্নহীন দিগন্ত পর্যন্ত ছড়ানো। বাতাস অবাধে বয়ে আসে হু-হু করে। প্রতি মুহূর্তে এখানে মানুষের সঙ্গে প্রকৃতির সংগ্রাম। মানুষের জৈবিক দাবী পূরণের জন্য অবিরাম লড়াই।

আজ একবারে উল্টাপাল্টা বাতাস।

সন্ধ্যার সময় সুখীর ঘরের উপর এক আঁটি হোগলা বিছিয়ে দিতে দিতে রুস্তম বলে, নানী, মহাজন সওয়ারী বাওয়ার নৌকা দিতে চায় না। তিরিশ

টাকা জমা চায়, তবে নৌকা দিব। সোংসার যে ক্যামনে চলব, বুঝতে আছি না। গত সন যে বীজধান কর্জ দিছিল, দুই সপ্তার মধ্যে তা ফিরত চাইছে।

না দিক নৌকা, আমি একটা ধর্মজাল বুইন্যা দিমু পরশুর মধ্যে। তুই খালে খালে মাছ ধইর্যা হাটে বেচতে যাবি। আর বীজধান দিমু কোথা থেকে। সবই আউশ আর আমন বুনতে গেছে। বাকীগুলি তো খাইতেই লাগছে। আউশ ধান উঠলে কিছু শোধ করুম। ধীর, শান্ত গলায় বুড়ী নানী বলল।

রুস্তমের মুখখানা কেমন যেন দেখায়। ভীরু ভীরু গলায় বলে, গোরু আর লাঙ্গল কেনার লেইগ্যা যে টাকাটা ধার আনছিলাম মহাজনের থিকা, তারপর সিরাজদীঘার হাটে যে হারাইয়া গেছিল, সেই টাকাটাও দিতে হইব। তা না হইলে—বলতে বলতে হঠাৎ থেমে গেল রুস্তম।

ডরাস ক্যান ক' দেখি রুস্তম! মনে নাই সেই দিনগুলির কথা? ঘরে আগুন দিয়া পোড়াইয়া মারছিল ভূঁইঞা। তবু আমরা মরছি না কি? আমরা সেই সময় যখন বাঁইচ্যা গেছি, তখন আর মরুম না, কিছুতে না। সুখের দিন আমাগোও আসব।

এই সবহারানো মানুষগুলির অভাব হতাশা দারিদ্র্য এবং বিপদভরা জীবনে বুড়ী নানীই একমাত্র ভরসা; সব মুশ্কিলের একমাত্র আসান, একমাত্র আশ্বাস। তার মুখের দিকে তাকিয়ে সকলে নতুন করে বাঁচার দাবীগুলোর কথা ভাবে। সব সমস্যার সুরাহা খুঁজে পায়।

কয়েকটা বছর আগেও তারা অন্য মানুষ ছিল। তাদের জীবনের পরিচয় ছিল আলাদা। ধু ধু ঐ দিগন্তে, যেখানে বনভূমির একটা ক্ষীণ রেখা দেখা যায়, সেখানেই ছিল তাদের গ্রাম। হিজল আর মাদার বনের ছায়ায় ছায়ায় একটি টিনের চালা এবং কয়েক কানি ধানের ক্ষেত, এ ছাড়া তাদের প্রত্যাশা খুব বেশি ছিল না। কিন্তু সেই প্রত্যাশাটা একদিন মাটির বাসনের মত ভেঙ্গে টুকরো টুকরো হয়ে গেল। এ'ল আকাল, এ'ল যুদ্ধ, এ'ল দাঙ্গা। আর এরই ফাঁকে একসময় খাজনা দিতে না পারার অজুহাতে ঘরের চালে আগুন লাগিয়ে দিল ভূঁইঞার লোকেরা। ঘরের ভিতর পুড়ে মরল রহিমুদ্দির অন্তঃসত্ত্বা বউটা আর কাসেমের তিন মাসের বাচ্চাটা।

তারপর এক বিষণ্ণ সন্ধ্যায় ডিঙি নৌকায় করে মেঘনা পাড়ি দিয়ে এই চরে চলে এ'ল রমজান, বুড়ী নানী, রুস্তম, ওসমান, এমনি অনেকে। ঐ ধু ধু গ্রামের আধপোড়া ঘা-খাওয়া জীবনকে এই নির্জন ভূখণ্ডে নতুন করে সতেজ সবল করে তুলবার একাগ্র সাধনায়, পরিশ্রমে এবং ঘামঝরানো আনন্দে মানুষগুলো বুঁদ হয়ে রয়েছে।

অনেকগুলো দিন গেল। অনেকগুলো রাত গেল। চরের উপর বর্ষার অনেক জল ঝরল। হু-হু করে ঝড়ো বাতাস বইল।

বুড়ী নানী সেই শিশুটাকে পায়ের উপর রেখে মৃদুমৃদু দোলা দেয়।

দূরে বসে নতুন ধান সিদ্ধ করতে করতে সুখী ভাবে, কি অসাধারণ প্রাণশক্তি শিশুটার। জল-বাতাস-ঠাণ্ডার ঘা খেয়ে খেয়ে, সেই ঘা সামলে এখনও বেঁচে রয়েছে। তাজ্জব হয়ে ভাবে সুখী, কেন বাঁচবে না? আস্ত শয়তানের বাচ্চা যে!

বুড়ী নানী বলে, তোর ছাওটা বড় দুষ্টু হইছে লো বুইন। কেমুন সোহাগ বোঝে এতটুকু মানুষটা। একেবারে তাজ্জাব কইর‍্যা দিল আমারে। ওর বাপও বুঝি দুষ্টু, তা না হইলে বউ-ছাওয়ের একটা খবর নেয় না। বড় দেখতে ইচ্ছা করে ওর বাপটারে।

ভয়ানক চমকে ওঠে সুখী। বুকের মধ্যে ধড়াস ধড়াস করে রক্ত আছাড় খায়। চোয়াল, চোখ মুখের ভঙ্গি কঠিন হয়। স্মৃতির আরশিতে অনেকগুলো সাঙ্ঘাতিক দিনরাতের ছায়া পড়ে। সেই রাত্রিটা—একটা লোভী, কামার্ত গলা শুনতে শুনতে মাটিতে লুটিয়ে পড়েছিল। তার পরের দিনগুলোর কথা ভাবতে গেলেই বুকের মধ্যে বাতাস আটকে আসে। হৃৎপিণ্ডটা থেমে যেতে চায়। শিরায় শিরায় রক্ত আছাড়ি পিছাড়ি খেতে থাকে। ভয়ে আতঙ্কে চামড়া মাংস কুঁকড়ে আসতে থাকে।

একটা ভাঙা বাড়ির মধ্যে তাকে বেঁধে রাখা হয়েছিল। রাতের পর রাত, আবার কোন কোন দিনের বেলাতেও আসত সেই লগ্নী লহনার কারবারী মহাজনটা।

বুড়ী নানীকে সব কথাই বলেছে সুখী। এমনকি তমিজ এবং হালিমকে যে হুকুম দিয়েছিল মহাজন, তা-ও বাদ যায়নি। মহাজন বলেছিল, এই পাপ আর রাখনের কাম নাই। পরশু আমবস্যার আন্ধারে মেঘনার জলে কাইট্যা লাসটা ভাসাইয়া দিবি। কেউ টের পাইব না।

সবই বলেছে সুখী, কিন্তু এই শিশুটার কলঙ্কিত জন্মের কথা বলেনি। সে কথা কিছুতেই বলতে পারবে না সে।

সুখীর মুখের দিকে তাকিয়ে বুড়ী নানী খনখনে গলায় বলে, বুঝেছি, অভিমান তো হওনের কথাই। ওর বাপ আসলে আমি কি ছাইড়া কথা কমু না কি? নাতিন জামাই হইলে হইব কি, কিছুতেই ছাড়ুম না। বউ না হয় চুরি হইছিলই, কিন্তুক খোঁজ তোল্লাস করে না এ কেমুন স্বোয়ামী!

স্বোয়ামী! সুখী ভাবে, মনগড়া একটা কাল্পনিক বস্তুকে নিয়ে বুড়ী নানী যখন খুশী হয়েছে, নিঃসন্দেহ হয়েছে, তখন হোক। মনে মনে সে নিজেই জ্বলুক। পুড়ে পুড়ে খাক হোক। চুপচাপ ধানের ভাটের পাশে বসে রইল সুখী।

চরের আউশ পেকে এসেছে। সোনার মত ঝিকঝিক করছে শ্রাবণের সকাল। চাষীকৃষাণের পরিশ্রমের পরশপাথর লেগে আষাঢ়ের সবুজ প্রান্তর মধুগন্ধি ফসলের লাবণ্যে ভরে গিয়েছে এই শ্রাবণের শেষ দিনগুলোতে।

বুড়ী নানী বলে, এইবার সব ক্ষেতে নামবিতো! ধান তুলবি কবে? আর

একটা সস্তা যাউক। তারপরে দেখা যাইব। উত্তরের চকটা তো এখনও কাঁচাই রইছে।—ওসমান জমির দিকে তাকিয়ে ধীরে ধীরে বলে।

সন্ধ্যার সময় ওপারের হাট থেকে রুস্তম ফিরে এল। বুড়ী নানী একখানা ধর্মজাল বুনে দিয়েছে তাকে। সারাদিন চরের খালে খালে বর্ষার নতুন মাছ ধরেছে। বিকেলে নৌকা দিয়ে ওপারের কমলাঘাটের হাটে পাইকারের কাছে বিক্রী করে এসেছে। গোটা তিনেক কাঁচা টাকা কোমরের গেঁজে থেকে বের করে বুড়ী নানীর হাতে তুলে দিতে দিতে বলে, নানী, আজ একটা নয়া খবর শোনলাম।

কি খবর?

মহাজনের মানুষ আইস্যা আউশ ধান নিয়া যাইব। সেই বীজধান আর নৌকা লাঙগলের টাকার লেইগ্যা একেবারে ক্ষেইপা গেছে মহাজন।—ফিস ফিস গলায় বলতে বলতে কেমন যেন ভীরু নজরে তাকায় রুস্তম।

ইতিমধ্যে ওসমান রমজান ইত্তিমালি—সকলে কাছে এসে দাঁড়িয়েছে। সুখীও এসেছে শিশুটাকে নিয়ে। সকলের চোখে মুখে আশঙ্কা এবং উত্তেজনা।

কে যেন বলল, কি উপায় হইব নানী?

আর একজন বলে, আউশ ধান নিলে সারা ভন্নার দিনগুলি না খাইয়া মরতে হইব যে।

বুড়ী নানী আশ্বাস দিল, তোরা একটুতেই বড় ভাইংগা পড়িস। মনে নাই ঘরে আগুন দিছিল ভূঁইঞা? তবু আমরা মরছি নাকি? তোরা মরদ না? কলিজায় রক্ত নাই? নদীর ঐ পার থিকা মহাজন আইস্যা ধান নিয়া যাইব আর তোরা চাইয়া চাইয়া দেখবি?

ভীরু গলায় একজন বলে, তুমি কি কাজিয়ার কথা কও নাকি নানী?

প্রয়োজন হইলে কাজিয়া করতে হইব। তোরা যদি করতে ডরাস তবে ঘরে বইস্যা থাকিস। আমিই যামু আগাইয়া। ঐ যে রমজানের বাপ, আমার ছেলে, ভূঁইঞার মার খাইয়া মরল, সেই শোধ তুলুম। ঐ ভূঁঞারই তো ভাই মহাজন।

এবার ওসমানের গলাটা উত্তেজনায় তীক্ষ্ণ হয়ে উঠল, মরতে আমরা ডরাই নাকি? কও কি তুমি নানী? আমরা না মুসলমানের ছাও! কাজিয়া আমাগো রক্তে আছে। না না, ঐপার থিকা আইস্যা আমাগো ঘরের ধান নিয়া যায় কেমুন, কেরামতি দেখুম মহাজনের।

ধীরে ধীরে রাত্রিটা কালো, ঘন কালো হয়ে যায়।

বুড়ী নানীর কথা জমায়েত মানুষগুলোর সামনে কঠিন প্রতিজ্ঞার মত, আশ্বাসের মত জ্বলতে থাকে। প্রয়োজন হইলে কাজিয়া করতে হইব না?

তোমার ছেলেটা দেখতে জবর সোন্দর হইচে। ঠিক তোমার মত নাক মুখ চোখা হইব। দেইখো, আমি একটা খাঁটি কথা কইলাম।—রমজান শিশুটাকে কোলে তুলে নাচাতে নাচাতে বলে।

সুখী চমকে ওঠে। তীক্ষ্ম নজরটা শিশুটার মুখের উপর রেখে ছদন শিকদারের আদল খুঁজতে থাকে। ছদনের রক্ত-কলঙ্কের কোন চিহ্ন কি লেগে আছে ওর মুখে? সেই আদিম কুৎসিত রাত্রিগুলো কোন অপবিত্র ছায়া ফেলেছে কি? দেখতে দেখতে উজ্জ্বল হাসিতে মুখখানা ভরে গেল সুখীর। না না, ঐ নিষ্পাপ মুখে ছদন শিকদারের অপরাধ লেগে নেই।

সুখী বলে, না রে ভাই, ওর মুখ ঠিক ওর মামুর মত হইছে। এদের সঙ্গে নিজের জীবনকেও এই চরের মাটিতে একাকার করে মিশিয়ে দিয়েছে সুখী। অনেক দূরের একটা ছায়াভরা মিষ্টি গ্রাম, সেখানে ছোট্ট ঘরের মধ্যে সাদা থান পরা কে এক বিধবা সারাদিন খটখট করে তাঁতের মাকু চালাত, সেই ছবিটা আজ অসত্য, অবাস্তব মনে হয়। আজ তার পরিচয়, অন্তত এই চরের ছোট্ট পৃথিবীটা জানে, এই জনপদ সেই পরিচয়কে স্বীকৃতি দিয়েছে; সে মা, সে সন্তানের জননী।

ঝকমকে চরের উপর দিয়ে খবরটা ধীরে ধীরে ছড়িয়ে পড়ল। আর সঙ্গে সঙ্গে দুনিয়া থেকে বিচ্ছিন্ন এই নগণ্য জনপদটা প্রচণ্ডভাবে নাড়া খেয়ে উঠল। মহাজন এসেছে চরে।

পড়ন্ত বিকেল। ঈশানী আকাশে সাপের চোখের মণির মত কালো মেঘ জমেছে। মেঘনা মেতে উঠছে।

ঘরের ভিতর বসে বুড়ী নানী শিশুটার জন্য একটা কাঁথা সেলাই করছিল। বাইরে বেরিয়ে উত্তেজিত গলায় চেঁচিয়ে উঠল, ওসমান, রুস্তম,—তোরা এখনও বইস্যা রইছিস। ব্যাপার কি?

রমজান নদীর ঘাট থেকে ফিরে এসেছে। সে হেসে বলল, ডর নাই নানী, ধান নিতে আসে নাই মহাজন। কুটুম বাড়ি যাইতেছিল তিন বিবি নিয়া। আসমানে মেঘ দেইখ্যা চরে নামছে। মেঘনা যা ক্ষেপেছে!

বুড়ী নানী সন্দিগ্ধ গলায় বলে, ঠিক তো?

"হু হু—"

মেঘের ছায়ায় এই পড়ন্ত সোনাঝরা বিকেলটা কেমন যেন আবছা, অস্পষ্ট হয়ে আসছে।

ইতিমধ্যে রুস্তম মহাজন এবং তার তিন বিবিকে পাশের একটা ঘরে নিয়ে এসেছে। জলচৌকি পেতে বসিয়েছে।

এ ঘর থেকে সুখী মহাজনের গলাটা নির্ভুল শুনতে শুনতে চমকে উঠল। ঐ গলাটার সঙ্গে তার পুরোপুরি এক বছরের পরিচয়। ছদন শিকদারকে এত তাড়াতাড়ি ভোলা যায় না। সেই ভয়ঙ্কর রাত্রিটা বাদুড়ের কালো ডানার মত মনের মধ্যে দুলতে লাগল। সুখীর চোখজোড়া হিংস্র হয়ে উঠল। জ্বলতে

লাগল। ঘুমন্ত শিশুটাকে জাগিয়ে বুকে তুলে মহাজনদের ঘরের ভিতর চলে এল সুখী।

ছদন শিকদার তখন বলছিল, কর্জের টাকা আর বীজধান আমার আউশের আয়ামেই চাই—বলতে বলতে গলাটা আড়ষ্ট হয়ে থেমে গেল। নজরটা আতঙ্কে বিস্ফারিত হয়ে সুখীর কোলের সেই ছোট্ট শিশুটার মুখে আটকে গেল।

তমিজ আর হালিম মহাজনের নৌকার মাল্লা। তারাও এসেছে। দুজনে উঠে সুখীর পাশে এসে দাঁড়াল। বিস্মিতগলায় বলল, তুমি এখনও বাঁইচ্যা আছ সুখী বুইন, কি আশ্চর্য!

হ, আছি তো। এই দেখ, তোমাগো কেমুন সোন্দর ভাগনে হইছে। শিশুটা ফিক করে হেসে উঠল। সেই হাসিতে অনেকগুলো গোক্ষুর সাপের উদ্যত ফণা একসঙ্গে যেন দেখতে পেল ছদন শিকদার। আড়চোখে তিন বিবির দিকে তাকাল। বড় বিবির মেজাজ বাঘিনীর মত। মেজো বিবির মেজাজ নেই কিন্তু নখের ধার শিকারী বিড়ালের মত বিষাক্ত আর ছোট বিবিকে এই সেদিন সাদী করেছে ছদন। বুড়ো বয়সের কাঁচা বিবি। গোঁসা হলে কাছেই ঘেঁষবে না। এই মুহূর্তে শিশুটার জন্মের ইতিহাস জানতে পারলে তিনজনেই তার ঘাড়ের উপর ঝাঁপিয়ে পড়বে।

ভয়ে আতঙ্কে ছদনের মুখটা বিবর্ণ হয়ে গেল। ফিস ফিস গলায় বলল, কর্জের টাকা আর বীজধান দিতে হইব না তোমাদের। আমি এখন যামু।

সুখী ছোট্ট শিশুটাকে ধারাল হাতিয়ারের মত সামনে তুলে ধরে বললে, আমাগো আরো পাঁচশ টাকা দিতে হইব।

আড়ষ্ট গলায় ছদন বলল, দিমু।—তারপর তমিজ এবং হালিমের দিকে তাকিয়ে বলে, নৌকা খোল, আমি এই মেঘের মধ্যেই গেরামে ফিরুম।

একটা বাজ পড়ল যেন আচমকা। তমিজ এবং হালিম—তারাও নিরন্ন মাঝি মাল্লা। মাত্র কয়েকটা টাকার জন্য ছদন শিকদার তাদের দিয়ে মানুষ খুন করায়। সেই মানুষ-মারা রক্তাক্ত টাকাও আবার ঠিকমত দেয় না। সহজ আদায়ের অধিকার ছেড়ে তারা যাবে না।

হালিম বলে, আমরা এখন যামু না মহাজন।

কখন যাবি?

রবিবার। সুখী বুইনের লগে একেবারে টাকাটা আনতে যামু। আপনেই যান বিবিজানগো নিয়া।

ছেলেটাকে সুখীর কোল থেকে একেবারে বুকের উপর তুলে নিল তমিজ। আদায়ের পথটা কি চমৎকার ভাবেই মসৃণ করে দিয়েছে শিশুটা।

আগামী রবিবারই শুধু তারা যাবে না। শিশুটাকে শাণিত হাতিয়ারের মত সামনে তুলে নির্ভুল পা ফেলে ফেলে তারা যাবে আরো, আরো অনেকবার।

মতি নন্দী

দীপু, তোর বাবা এখনো আসছে না যেরে। একবার গেটের কাছে গিয়ে দ্যাখনা।

মেটারনিটি ওয়ার্ডের গাড়ি বারান্দার তলায় তখন একটাই মোটর দাঁড়িয়ে ছিল। দীপু তার বাম্পারে বসে দেখছিল, ঠিক উত্তর-পূব কোণার লালবাড়িটার সিঁড়িতে দুটো ছেলে-মেয়ে কথা বলছে। দুজনের হাতেই বুক দেখবার যন্তর। মেয়েটা হেসেই কুটিকুটি। হাসি থামিয়ে সিঁড়িতে উঠছিল। আবার কি শুনে আবার কুটিকুটি। ডাক্তার হ'লে জামার মত ঝোলা কোট পরা থাকত। তাহলে স্টুডেন্ট। মেয়েটা আটকা পড়ে গেছে। ছেলেটা কি খুব হাসির গল্প জানে, নাকি এখনো খিদে পায়নি মেয়েটার!

—অ দীপু—

—বলেছি তো, অফিস থেকে ছুটি করিয়ে তবে আসবে।

—তোকে একলা পাঠাল কি বলে শুনি? ছেলে-মেয়েগুলো বাড়িতে এতক্ষণ কি কাণ্ড করছে কে জানে।

—শিকলি দিয়ে এসেছি।

—তাতে কি হয়েছে, ঘরের জিনিস ভাঙবে। এত বেলা হল ওদের খিদেও তো পেয়েছে।

মেয়েটা লালবাড়িতে ঢুকে গেল। সোজা পূব মুখো রাস্তা ধরে ছেলেটা চলে যাচ্ছে। হাতের নলটা দোলাচ্ছে। দীপু পূব দিকে তাকিয়ে রইল।

কমলা দেখছে সবুজ শাড়ি-পরাটিকে। গাড়িবারান্দার নিচে আরো তিনটি বৌ বসে আছে। সবাই মাঝ-বয়সী। শুধু একে দেখেই মনে হচ্ছে প্রথম পোয়াতি। চোখে-মুখে ভয় এখনো কাটেনি। বাচ্চাটাকে পর্যন্ত ভরসা ক'রে কোলে নেয়নি। নাতি কিংবা নাতনিকে কোলে নিয়ে দোলাচ্ছে বুড়িটা, অথচ বাচ্চাটা মোটেই কাঁদছে না!

ঘস্ করে ট্যাক্সিটা থামল। তর সইছে না ছেলেটার। নেমেই তাড়া দিল ওঠার জন্য। হাসপাতালের বুড়ো দারোয়ান ট্যাক্সির দরজা খুলে ধরেছে। বৌকে দু'হাতে ধরে তুলল। দু'পাশে তাকিয়ে বৌটা স্বামীর হাতদুটো সরিয়ে দিল।

বুড়ি ট্যাক্সিতে উঠতে পারছে না। হাত-জোড়া বাচ্চা। মাথা নিচু করে ঝুঁকলে, খাড়া থাকার মত জোর আর কোমরে নেই।

—আপনি ছেলেকে ধরুন না। উনি উঠলে পর কোলে দেবেন।

কমলার পরামর্শ শুনল ছেলেটা। দরজা বন্ধ করে দাঁড়িয়ে রইল দরোয়ান। একটা টাকা বখশিস পেল।

—জানলি দীপু, তোকে নিয়ে ওঠবার সময় ট্যাক্সির দরজায় মাথা ঠুকে গেছল। খিঁচিয়ে উঠেছিল তোর বাবা। এমন রাগ ধরেছিল তখন, মনে হয়েছিল দিই তোকে ফেলে, যেদিকে দুচোখ যায় চলে যাই।

—বাবার স্বভাবটা বড় বিচ্ছিরি।

—তোর ঠাক্‌মা খুব বকেছিল তোর বাবাকে। হ্যাঁরে, মনে আছে ঠাক্‌মাকে? আমায় খুব ভালবাসতো।

—তুমি ট্যাক্সি ক'রে গেছলে!

—এর থেকে বড় ছিল ট্যাক্সিটা। তোর মেজ মামা, সোনাপিসী, সব্বাইকে ধরে গেছল।

—নীপু, অপু, বাচ্চু ওরাও ট্যাক্সিতে গেছল?

—শুধু নীপুটা গেছল, আর সব রিসকোয়।

কমলা তার বাচ্চাকে কোল থেকে ছড়ানো-পায়ের ওপর শুইয়ে দিল। নাপিত নখ কাটছে ফর্সা বৌটার। ওর গায়ে জামা নেই, শরীরেও মাংস নেই। একলা বসে আছে। স্বামী গাড়ি ডাকতে গেছে। নাপিতটা নতুন। মাথায় টিকি আছে। টিকিওলা নাপিত কমলা কখনো দেখেনি। আগেরবার, মিচুর সময়ে ছিল বেঁটে গাঁট্টাগোট্টা এক নাপিত। পোয়াতিরা খালাস হয়ে যাবার সময় এখানেই নখ কেটে যায়। পয়সা নিয়ে সেবার ঝগড়া হয়েছিল। দু'আনার জন্য দীপুর বাপ হাতাহাতি শুরু করতে গেছল।

—হ্যাঁরে দীপু দেখনা ক'পয়সা নেয়।

—কি হবে দেখে।

—তাহলে এখানেই কেটে নোব।

দীপু উঠে গেল। একটা রিক্সা নিয়ে এল বৌটার স্বামী। দারোয়ান গাড়ি-বারান্দার তলায় রিক্সাকে দাঁড়াতে দিল না। বৌকে ধরে নিয়ে গেল লোকটা। কোমর ভেঙে গেছে। ধুকতে ধুকতে হাঁটছে। হঠাৎ কাপড়টা আলগা হয়ে খসে পড়ছিল, একহাতে বাচ্চাকে ধরে আর এক হাতে কাপড়টা চেপে ধরল।

—অ দীপু, ভাইকে একটু ধরতো।

বাচ্চাকে দীপুর কোলে দিয়ে কমলা গিয়ে বৌটাকে কাপড় পরিয়ে দিল। হাঁটতে পারছে না। হাঁ করে নিশ্বাস নিচ্ছে। কমলা ওকে ধরে নিয়ে গেল রিক্সা পর্যন্ত। উঠতে পারছে না। রিক্সাগুলো এমন গড়ানে হয় যে কমজোরি লোক উঠতে গেলেই টলে পড়ে। বাচ্চাকে চেয়ে নিল কমলা। হামাগুড়ি দিয়ে বৌটা রিক্সায় উঠল। ওর স্বামীও উঠল। কমলা বাচ্চাকে কোলে তুলে দিল।

—আসি দিদি।

—নাববার সময় সাবধানে নেবো।

রিক্সাটা চলে গেল। আবার একটা ট্যাক্সি এল। হাত-আয়নাটা বাস্কেটে রেখে বাচ্চা কোলে বৌটা উঠে দাঁড়াল। বেশ শক্ত সমর্থ গড়ন। কোন ফাঁকে বুকটাকে আঁট-সাট করে নিয়েছে। বাচ্চাকে স্বামীর কোলে দিয়ে গটগটিয়ে ট্যাক্সিতে উঠল।

চলে গেল ট্যাক্সিটা। দরজা বন্ধ করে বখশিস পেল দরোয়ান। এখন গাড়ি-বারান্দার তলায় বাড়ি যাবার জন্য রইল শুধু কমলা।

দীপুর কাছ থেকে ছেলেকে কোলে নিয়ে মোটরের ধার ঘেঁষে কমলা মেঝেয় বসল। দীপু বসল বাম্পারে। দরোয়ান বসেছে তার টুলে, আর নাপিত সিঁড়িতে। হাসপাতালের ভেতর থেকে টুকটুক করে একটা বেড়াল নেমে এল। সঙ্গে সঙ্গে একজন মাঝবয়সী দাই নেমে এসে তাকে কোলে তুলে নিয়ে গেল। থিলেনের কার্নিসেও দু'তিনটে কাক উড়ে এল। অনেক দূরে, পাঁচ-ছটি গোলাপি বেল্ট-আঁটা সাদা কাপড়ের টুপি পরা মেয়ে, খাতা হাতে চলে গেল। উত্তরের ছাই রঙের বাড়িটার তিনতলার বারান্দায়, টেবিল ঘিরে তাস খেলছে ক'জনে।

—নাপিতটা কতো নিলরে?

—আট আনা।

—তোর বাবা ভোলাকে বলে রেখেছে তো?

—কি জানি। ভোলাতো বারটা পর্যন্ত পাড়ায় থাকে। এখন গেলেও হয়তো পাওয়া যাবে।

—দ্যাখনা একটু তোর বাবা আসছে কিনা।

—দেখলেই কি বাবা তাড়াতাড়ি আসবে?

দীপু ঝেঁঝে উঠল। বাতাসে হল্‌কা আসছে। বাচ্চাকে আঁচল দিয়ে কমলা ঢেকে দিল। উত্তর-পূবের সেই লাল বাড়িটা থেকে তরতরিয়ে দুটি মেয়ে নেমে গেল। দীপু ঘাড় ঘুরিয়ে তাকিয়ে রইল। একটু গিয়েই ওরা বেঁকে গেল।

—মা তোমার কাছে পয়সা আছে?

—ছ'টা পয়সা আছে, কেন?

—কতক্ষণ বসে থাকব?

—উনি কখন আসেন, কে জানে।

হেসে উঠল নাপিতটা। আর খদ্দের নেই তবু বসে গল্প করছে। দারোয়ানকে খুশি না রাখলে এখানকার পসার বন্ধ হয়ে যাবে। দীপু উঠে গিয়ে দরজার পাশে টাঙানো রুগী দেখবার নিয়ম পড়তে শুরু করল। কমলা তাকাল বাগানের দিকে। হাওয়া আসছে, তবু গলগলিয়ে ঘাম নামছে। হঠাৎ চমকে উঠে হাত ছুড়ল বাচ্চাটা। স্বপ্ন দেখছে। গত জন্মের কথা ভাবছে। ঠোঁট নড়ছে। হাসছে। নাকি খিদে পেয়েছে। মোটরটার দিকে পিছন ফিরে মুখে মাই গুঁজে দিল কমলা। চনমন করে মুখ সরিয়ে নিল। চোখ বুজেই আছে। বড্ড আলো। কচি চোখ সইবে কেন। আঁচল দিয়ে বাচ্চাকে আবার ঢেকে দিল কমলা। আঁচলের

নীচে নড়ছে। আঁচল ফাঁক করে দেখল। হাত পা কুঁকড়ে গুটিয়ে রয়েছে। কালো ঠোঁট দুটো নড়ছে। কি ছিল ও আগের জন্মে, রাজার ছেলে? গত জন্মের কথা মনে পড়ে হাসছে?

—হ্যাঁরে দীপু ট্যাক্সির ভাড়া বুঝি কম? সবাই যে ট্যাক্সিতে গেল।

দীপু সাড়া দিল না। ঘাড় তুলে সে নিয়ম পড়ছে।

—এখান থেকে আমাদের বাড়ি যেতে কত নেবে রে?

দীপু এবারও সাড়া দিল না। কমলা দীপুর থেকে চোখটা সরিয়ে ফড়িংটার ওপর রাখল, ওটা এইমাত্র মোটরের টায়ারে এসে বসল, তারপর রাখল বাচ্চার ওপর। বাচ্চাকে দুহাতে দোলাল। বড্ড হালকা। কালো বেল্ট পরা নার্সটি হেসে হেসে বলেছিল, কি সুন্দর বেবী। আহা, বড় ভাল মেয়েটি। বলেছিল দেখা করবে।

কমলা দূরের বারান্দায় তাকাল। একটাও মানুষ নেই। কে থাকবে এই গরমে। তাছাড়া ওর ডিউটি তো ওধারে দক্ষিণের বারান্দায়। কালকে এমন সময় দেখা হয়েছিল। কাঁদ কাঁদ মুখ করে ছুটে আসছিল। কে একজন নাকি বাড়ি যাবার সময় হাতে আট আনা পয়সা গুঁজে দিয়েছিল।

—দীপু একটু নজর করিসতো, সেই কপালে কাটা দাগ আমাদের নার্সটিকে যদি দেখতে পাস্। আমাকে খুব যত্ন করেছিল।

—তাকে দেখব কি করে, সেতো ওয়ার্ডে এখন।

—তবু যদি এদিকে এসে টেসে পড়ে। এক জায়গায় বসে তো আর কাজ কর্তে হয় না।

দীপু বাগানের দিকে সরে গিয়ে তিন তলাটা নজর করে ফিরে এল। আগের মত বাম্পারে বসে ঝক্ঝকে গাড়ির পিঠে মাথা রাখল।

—আর গোটাকতক পয়সা থাকলে বাসে চলে যেতুম।

কমলা মুখ ফিরিয়ে নিল। পা দুটো ছড়িয়ে দিল রোদ্দুরে। পায়ের নিচের সিমেণ্টটুকু তেতে উঠেছে। ওখানে উপুড় হয়ে শুয়ে থাকলে সেঁকের কাজ হয়ে যাবে। দেয়ালে ঠেশ দিয়ে সে চোখ বুজল।

—এই ওঠো, ওঠো।

ধড়মড়িয়ে উঠে দাঁড়িয়েছে দরোয়ান। যার মোটর গাড়ি সে এসে গেছে। উঠে দাঁড়াতে ভুলে গেল দীপু তার দিকে তাকিয়ে।

লেডি ডাক্তার দীপুকে নজর না করেই গাড়িতে উঠে বসল। শেল্ফ স্টার্টারের বোতাম টিপল। খর খর করে উঠল ইঞ্জিন, স্টার্ট হল না।

গাড়ি ঘেঁষে কমলা বসেছিল। লেডি ডাক্তারের মুখটুকু শুধু দেখতে পাচ্ছিল সে। সুন্দর কপাল, সুন্দর রঙ, সুন্দর চুল।

আবার শব্দ হল স্টার্টারের। বিচ্ছিরী শব্দ। এত সুন্দর গাড়িটা যেন

ক'কাচ্ছে। বার কয়েক এমন হবার পর লেডি ডাক্তার গাড়ি থেকে নামল। নিচু হয়ে গাড়ির তলা দিয়ে কমলা শুধু গোড়ালি আর সায়ার লেশ দেখতে পেল।

নাপিত আর দরোয়ান এমন মুখ করে দাঁড়িয়ে যেন গাড়ি স্টার্ট না হবার দোষটুকু তাদেরই। দীপু কোমরে হাত দিয়ে দাঁড়িয়েছিল এতক্ষণ। হঠাৎ মনে হল, তার পা দুটো খুব সরু আর লোমগুলো বড্ড ঘন। থুতনিতে বড় বড় চুল মুখটাকে কুচ্ছিত করে রেখেছে। মোটরের আড়ালে সরে এসে সে গালে হাত বুলোল। আঙুলে একটা ব্রণ ঠেকল।

—গাড়িটা একটু ঠেলে দেবে?

বলার ভঙ্গিটা আবদেরে। স্বরটা ঠিনঠিনে। নাপিত আর দরোয়ান সঙ্গে সঙ্গে গাড়ির পেছনে গিয়ে দাঁড়াল। গাড়িটা মস্ত। ওরা দুজনেই বুড়ো। জায়গাটা গড়ানে। ওদের পিঠ বেঁকে গেল, পায়ের ডিম শক্ত হল, তবু গাড়িটাকে গড়ানো গেল না।

—হাঁ করে দাঁড়িয়ে আছিস কেন, গিয়ে ঠেল না।

—আমি কেন ঠেলব?

—আহা মানুষ বিপদে পড়েছে সাহায্য করবি না। একটুখানি ঠেলে দিলেই বুঝি মান-ইজ্জত খোয়া যায়!

দীপু গিয়ে হাত লাগাল। নড়ে উঠল গাড়িটা। মুগ্ধ কমলা তাকিয়ে রইল দীপুর কনুইয়ের কাছের গুড়ি গুড়ি পেশীর দিকে। উঁচু দিকটা কাবার হয়ে, ঢালুতে পড়েই গাড়ির গতি বাড়ল। ঝকাং করে ক্লাচ পড়ল। গরগরিয়ে উঠল ইঞ্জিন। গাড়িটা কিছুটা ছুটে গিয়ে থামল। হাত নেড়ে লেডি ডাক্তার ডাকছে। দরোয়ান আর নাপিত ছুটে গেল। ওদের হাতে কি যেন দিল, বোধ হয় বখশিষ।

দীপুর হাঁটুর কাছের নুনছাল উঠে গেছে। ক্লাচ দিতেই আচমকা থমকে গেছল গাড়িটা, তখনই মাডগার্ডের ধারটা লেগেছিল।

সামনের বাগানটা চক্কর দিয়ে গাড়িটা পূর্বদিকে চলে গেল। কমলা তাকিয়ে রইল ওইদিকে। সুন্দর মুখটা চলে গেল। অল্প অল্প ধোঁয়ার গন্ধ আসছে। বেশ লাগে শুঁকতে।

—ওরা পয়সা নিল।

—দিল বুঝি?

—হুঁ।

—ওরা তো নেবেই!

—আমায় দিলে ছুঁড়ে ফেলে দিতুম।

—তোকে দিতই না। শিক্ষিত তো মানুষ চেনে। কাকে দিতে হয় না-দিতে হয় বোঝে।

—পয়সাটা দুজনে ভাগাভাগি করে নেবে।

—তাতো নেবেই!

—আমায় যদি দিতে আসে।

—আসবে না।

—আমি না ঠেললে গাড়ি চলত না কিন্তু।

নাপিত আর দরোয়ান এতক্ষণ সেইখানে দাঁড়িয়েই কথা বলছিল। নাপিত চলে গেল। দরোয়ান ওদের কাছে এসে দাঁড়াল।

—আপনারা যাবেন কখন?

—এই তো এক্ষুনি যাব।

—দেরি করলে আরো গরম পড়বে, বাচ্চার কষ্ট হবে। কাল একশ পাঁচ ডিগ্রি হয়েছিল।

অবাঙ্গালি দরোয়ান। অনেক দিন এদেশে আছে তাই কথাগুলো শুনতে মিষ্টি লাগে। ওরা দুজনেই মুখ ঘুরিয়ে রইল। দরোয়ান অল্পক্ষণ তাকিয়ে থেকে টুলে গিয়ে বসল।

—কি বলেছিল রে, আসবে তো?

—হ্যাঁ, ছুটি করিয়ে চলে আসবে বলেছিল, বোধ হয় কাজের তাড়া পড়েছে।

—জানি, তোকে আর বোঝাতে হবে না। যত কাজ ওর আজকেই।

—বোধহয় ছুটি পায়নি। অফিসে খুব গোলমাল চলছে বলছিল। বার-জনের চাকরি গেছে, সবাই ভয়ে ভয়ে রয়েছে।

—একটা দিন ছুটি নিলে কি এমন চাকরি যেত শুনি?

উবু হয়ে বসল দীপু। মুখ ফিরিয়ে রয়েছে কমলা। খুব রসালো লেবু চুষলে অমন হয় ঠোঁট দুটো। ছেলে মানুষের মত দেখতে হয়ে গেছে। দীপু বাচ্চাটার গালে আঙুল ছোঁয়াল। কনুই দিয়ে ঝট্‌কা দিল কমলা।

—মা, তোমাকে বাচ্চুর মত লাগছে কিন্তু।

উঠে পড়ল কমলা। কাপড়ের পুটলিটা এক হাতে নিয়ে গেটের দিকে চলতে শুরু করল। দীপু পিছু নিল।

—কোথায় যাচ্ছ?

কথা বলল না কমলা।

—বারে, বলবে না কোথায় যাচ্ছ?

গেটের বাইরে এসে দাঁড়াল সে। এধার ওধার তাকিয়ে দিশা করতে পারলনা কোন দিকে যেতে হবে।

—বাড়ি যাবে নাকি।

—হ্যাঁ।

—কি করে যাবে!

—হেঁটে যাব।

—সেতো অনেকখানি।

—তবে কি সারাদিন হাঁ করে বসে থাকব! কোনদিকে যাব বল?

থ্যুতনি ঘ্যুরিয়ে দীপ্যু উত্তর দিক দেখাল। হাঁটতে শ্যুরু্যু করে দিল কমলা। ঠিক এক্ষ্যুণি কি করা উচিত দীপ্যু ভেবে পেল না। রাস্তা অনেকখানি, অথচ বসেও থাকা যাচ্ছে না। লক্ষ্য করল সে কমলার হাঁটা। এক একটা পা ফেলছে আর আঙ্যুলগ্যুলো কুঁকড়ে যাচ্ছে। চটি থেকে পা বার করে ফ্যুটপাথে রেখেই চমকে তুলে নিল।

—ওই বারান্দাটার তলায় দাঁড়াই।

মাথা নামিয়ে চলছিল কমলা। চলতেই লাগল। ওর হাত ধরে দীপ্যু ছায়ায় টেনে আনল।

—হেঁটে বাড়ি যাওয়া যাবে না।

—এই তো যাচ্ছি।

—রেগে গেছ বলে কষ্ট লাগছে না। সারা রাস্তাতো আর রাগতে রাগতে যাওয়া যায় না।

—তবে কি করবো?

—ফিরে যাই। হয়তো বাবা এসে পড়েছে এতক্ষণে। তাহলে ট্যাক্সিতে যাওয়া যাবে।

চুপ করে দাঁড়িয়ে রইল কমলা। রাগ করে চলে আসাটা বোধ হয় ভুল হয়েছে। এমন করে কি বাড়ি পেঁছিন যায়। মান্যুষ কতক্ষণ আর রাগ করে থাকতে পারে। যেতে যেতেই পায়ের তলা ঝলসে যাবে। শরীরের ব্যথাও মরেনি, চললে কষ্ট হয়। তাছাড়া এত গরম বাচ্চাটাই বা সইবে কি করে।

ওদের দেখে দারোয়ান কাছে এল। দীপ্যুকে লক্ষ্য করে জিগ্যেস করল,—গেলে না যে!

চুপ করে রইল দীপ্যু। এবার কমলাকে সে জিগ্যেস করল,—নিতে আসার কথা আছে ব্যুঝি?

—হ্যুঁ।

দারোয়ান চাবির তোড়া বাজাতে বাজাতে চলে গেল। কোথা থেকে কান্নার শব্দ আসছে। শব্দটা এগিয়ে আসছে। এসে পড়ল। দ্যুই ব্যুড়ি কাঁদতে কাঁদতে চলে গেল। রাস্তা থেকে টায়ার ফাটার শব্দ এল। কাক ডাকছে।

—ব্যাটা দরদ দেখিয়ে গেল।

—কে?

—আমি না থাকলে ওর বকশিষ জ্যুটত না।

—লোক ডেকে গাড়ি ঠেলত।

—তাদের তো পয়সা দিতে হত।

হলকা আসছে। বাচ্চাটা আরও ছোট হয়ে গেছে যেন। ব্যুকের আরো কাছে কমলা জড়িয়ে ধরল। দীপ্যুর কানের পিছন দিয়ে ঘাম গড়াচ্ছে। আঁচল তুলে ম্যুছিয়ে দিতে গেল, মাথা সরিয়ে নিল দীপ্যু। জামার হাতায় ম্যুছে নিল।

—একটা রিক্সা করে চলে যাই চলো।

—পয়সা?

—তুমিতো জমিয়ে রাখ।

—কে বললো?

—সেদিন দুপুরে যে বাসনওলাকে ডাকছিলে।

—সে তো এমনি ডেকেছিলুম, কিনেছি নাকি!

—তা হলে দোতলার বউদির কাছে ধার নিলেই হবে।

—না ধার কত্তে হবে না।

—কেন, ক্ষতি কি?

—পরে যখন ট্যাক্ ট্যাক্ করে কথা শোনাবে!

—তা বলে সারাদিন এখানে বসে থাকব নাকি।

—তুই অত রেগে উঠছিস কেন? অধৈর্য হোস কেন? দ্যাখনা উনি হয়তো এসে পড়বেন।

—উনি যদি নাই আসেন, তা বলে কি বসে থাকব? আমি পারব না, আমার খিদে পেয়েছে।

দীপু হাঁটতে শুরু করল। একদমে এসে ফুটপাথে দাঁড়াল। কমলা আসতেই চটিটা খুলে এগিয়ে দিল।

—কি হবে?

—পরো, নইলে চলবে কি করে?

—তুই?

—ঠিক আছে।

ততক্ষণে দীপুর পায়ের চেটো জ্বলতে শুরু করেছে। ছুটে সে গাছের ছায়ায় গিয়ে দাঁড়াল। রাস্তার গাছ। লিকলিকে তার ছায়া।

মা দাঁড়িয়ে কেন, হাঁটতে আরম্ভ করো।

অবাক হয়ে কমলা ওর কাণ্ড দেখছিল। চটি পরা অভ্যাস নেই। আঙুল দিয়ে ফিতেটাকে আঁকড়ে থপথপিয়ে একটু হেঁটেই থেমে গেল। দীপু পায়ে পা ঘষছে। হেসে ফেলল কমলা।

—দূর, আমি কি এমনভাবে চলতে পারি?

—নইলে দেরী হয়ে যাবে যে। অপু, নীপুদের এখনো খাওয়া হয়নি।

গাছের ছায়ায় কমলা এসে পৌঁছতেই দীপু আবার ছুট লাগাল অনেক-দূরে একটা হাইড্রেন্ট কল লক্ষ্য করে। দুটো লোক স্নান করছে। জলে পা ভিজিয়ে দীপু দাঁড়াল। কমলা অনেক দূরে। ছেলে কোলে, পুঁটলি হাতে থপথপিয়ে হেঁটে আসছে। দু হাতে জল নিয়ে দীপু মাথায় থাপড়াল।

—অ দীপু, অমন করে তুই কত ছুটবি!

—দাঁড়ালে কেন, হাঁটো।

—নীপুটাকে বার্লি দিয়েছিস্ তো?

—হ্যাঁ।

—ওরা চৌবাচ্চায় নাবতো না তো।

—না, না, না, তুমি হাঁটো।

আবার ছুটল দীপু। এবার একটা রিক্সার আড়ালে। রিক্সাওলা হুড ফেলে সিটের ওপর বসেছিল। কমলাকে তার দিকে তাকিয়ে আসতে দেখে নেমে দাঁড়াল। দীপুও লক্ষ্য করেছে কমলার হাঁটতে কষ্ট হচ্ছে। রিক্সাটার দিকে কেমন কেমন করে তাকাচ্ছে।

—মা, রিক্সায় ওঠো।

—ধার করলে তোর বাবা রাগ করবে।

—জানবে কি করে?

—তাহলে কার কাছ থেকে নিয়ে ধার শুধবি।

—তবে সময় মত বাবা এলোনা কেন? কেন পয়সা না দিয়ে আমায় পাঠাল?

চীৎকার করল দীপু। চোখে জল এসে গেছে। ঠোঁট কাঁপছে।

—অ দীপু, তুই চুপ কর।

—কেন করব? তোমার জন্যেই তো এই কষ্ট। দরোয়ানটার কাছ থেকে ঠিক ভাগ আদায় করে নিতুম।

—দীপু, তুই রিসকোয় ওঠ, আমি ধার শোধ করে দেব।

রিক্সাটা বোধ হয় বেশিক্ষণ এখানে এসে দাঁড়ায়নি। ছায়া হলেও পিচ গরম রয়েছে। দীপু ছায়া থেকে বেরিয়ে নর্দমায় পা রেখে দাঁড়াল।

—লক্ষ্মী ছেলে আমার।

—না।

—রিস্কায় ওঠ।

—না।

—কেন?

দীপু চোখ সরিয়ে নিল। কমলার চোখের থেকে দূরের রাস্তা অনেক ঠাণ্ডা। রিক্সাওলা দাঁড়িয়েছিল এতক্ষণ। সিটে উঠে বসল।

ঘাম গড়াচ্ছে কমলার কপাল বেয়ে। ভুরু ভিজে গেছে। চোখ জ্বলছে। ঘাড়ে চোখ ঘষল। চোখ দুটো গর্তে বসে গেছে। শুকনো বাতাসে চুল উড়ে পড়ল কপালে। ঠোঁট চাটল কমলা। গলার নলিটা তুলতুল করে কাঁপছে।

—এখানে দাঁড়িয়ে থেকে কি হবে, চল ওখানটায় বসি। মনোহারি দোকানের সিঁড়িতে ছায়া। দীপু সিঁড়িতে বসল। কমলা এলনা। উঠে এসে ওর হাত ধরে দীপু টানল।

—আমি যাব্‌না।

—তাহলে কি করবে?

—জানি না।

মাকে দু'হাতে জড়িয়ে ধরে দীপু টেনে আনল। দোকানি খবরের কাগজ পড়ছিল। ওদের দেখে নিয়ে আবার পড়তে শুরু করল।

—মা তোমার খিদে পেয়েছে?

—না।

—না কেন, এত বেলা হয়েছে!

—বেলায় খাওয়া আমার অব্যেস।

ঘাড় ঘুরিয়ে কমলা দোকানের ভেতর তাকাল। সারি সারি বোয়েমের ওধারে দোকানী কাগজ পড়ছে।

—তোর খিদে পেয়েছে?

—না।

—বললেই বিশ্বাস করবো। সাড়ে নটায় ভাত ভাত বলে চীৎকার করিস না?

—তোমারও তো পেয়েছে।

—আমার গা গুলোচ্ছে। খেলে বমি হয়ে যাবে।

আঁচল থেকে ছ'টা পয়সা খুলে দিল কমলা। বিস্কুট কিনল দীপু। খেতে খেতে আড় চোখে দেখল কমলা তার খাওয়া দেখছে। হাসছে যেন। দুর্গা প্রতিমার মত হাসিটা, মানে বোঝা যায় না। শেষ বিস্কুটটা বাড়িয়ে দিল দীপু।

—না তুই খা।

বাচ্চার বুকের ওপর বিস্কুটটা রাখতেই গড়িয়ে পড়ে যাচ্ছিল, কমলা ধরে ফেলল। ওইটুকু দেখেই দীপু মুখ ঘুরিয়ে সরে বসল। পা ছড়িয়ে দিল টানটান করে। চোখ বুজল। জিভ দিয়ে মাড়ি পরিষ্কার করে, টাকরায় শব্দ করল।

কমলা তাকিয়ে আছে রাস্তার দিকে একদৃষ্টে। ফুটপাথে বসন্তের ঘায়ের মত দাগ। অনেক দিনের, অনেক লোকের হাঁটা-চলায় জায়গায় জায়গায় দাগগুলো মিলিয়ে গেছে। দীপুর বাবার মুখের দাগগুলো এখনো মেলায়নি। তখন অনেকেই বলেছিল কচি ডাবের জলে মুখ ধুতে, ধোয়নি। এই ফুটপাথের মত হয়ে আছে ওর মুখটা। কত রোদ, জল, বৃষ্টি, মানুষের পায়ের চাপ খেয়েছে এই ফুটপাথ। মানুষটাও ক্ষ্যাপাটে হয়ে গেছে। ক্ষেপলে মুখটা বাটনা বাটা শিলের মত হয়ে যায়। একঘেয়ে, রোজকার অভ্যাস। আয় বাড়ছে না, ঘর বাড়ছে না, খাটুনিরও কামাই নেই।

—কেন যে এমন করে। এতে আমার কি দোষ, আমি কি করতে পারি, উঁ।

ফুটপাথের দিকে শূন্য চোখে তাকিয়ে নিজের মনেই কমলা বলল। বাচ্চার গলায় সুতোর মত ময়লা জমেছে। সাবধানে তুলে ফেলে দিল। মাথায় হাত বুলোল। চুল নেই বললেই হয়। দীপুটারও ছিল না।

আস্তে অস্তে কমলার শূন্য চোখ ভরাট হয়ে উঠল। হাসল সে।

—তোর বেলায় ট্যাক্সি করে এসেছিলুম।

—সে কথা তো বললে।

—বলেছি নাকি। তুই এর থেকেও বড় হয়েছিলি, বলেছি? হলেই কি কান্না। এটা কিন্তু একদম কাঁদেনি।

বাচ্চার ঠোঁট নড়ছে। বোধ হয় খিদে পেয়েছে। কমলা মাই গুঁজে দিল ওর মুখে। দীপু আড়চোখে দোকানির দিকে তাকাল। এইদিকেই তাকিয়েছিল, চোখে চোখ পড়তেই কাগজটা তুলে ধরল।

—তোর ষষ্ঠী পুজোর দিন একটা ধনেখালি ডুরে পেয়েছিলুম। ঠাকুরঝির বিয়েতে খোঁচা লেগে ছিঁড়ে গেছল। পর্দা করেছিলুম।

—আমাদের পর্দা ছিল!

—জানালায়। ঘণ্টুদের বাড়িতে একটা লোক তখন ভাড়া ছিল, খালি তাকাতো।

খেয়াল হল, চটিটা এখনো পরে আছে। খুলে ফেলল।

—থাক না।

—না তুই পর। ওটা পরলে কেমন কেমন লাগে। পায়ের পাতায় হাত বুলোল কমলা। আঙুলে হাজা, গোড়ালি ফাটা।

—আমার জন্যই এই কষ্ট, নারে?

—তোমার জন্য কেন হবে।

—এইতো একটু আগে বললি।

দীপু মাথা নামিয়ে পায়ের আঙুলের ফাঁকে আঙুল ঘষতে শুরু করল। ময়লা উঠছে। ঝেড়ে ফেলে আবার ঘষতে লাগল। কমলা মুখ তুলে তাকাল আকাশে। চোখ পাতা যায় না। তাকাল ফুটপাথে। সেই বসন্তের ঘায়ের মত দাগ। বাচ্চাটার দিকে তাকিয়ে আস্তে আস্তে বলল, কষ্ট কি আমি ইচ্ছে করে দি, সংসারে দুঃখ বাড়ুক তা কি আমি চাই, কিন্তু তোর বাবার যে একটুও কাণ্ডজ্ঞান নেই। বারণ করলে রেগে ওঠে।

—যার কাণ্ডজ্ঞান নেই তার রাগেরও কোন মানে নেই। আপিসে বসে মজা দেখছে হয়তো, আর আমরা এখানে।—

মুখ তুলল কমলা। ছেলের চোখে রাগ, ধমকানি, দুঃখ। ও এখন অন্য রকম হয়ে গেছে। ধক্ করে উঠল কমলার বুক। ছেলেকে আর চেনা যাচ্ছে না। মস্ত বড় হয়ে গেছে। বুঝতে শিখেছে, ধমকাতে শিখেছে। কিন্তু ও ধমকাচ্ছে কাকে! আমাকে! আমি কি দোষ করেছি, ইচ্ছে করে কি সংসারে অশান্তি এনেছি? ছেলেটা বাপের স্বভাব পেয়েছে, সব তাতেই রেগে ওঠে। ওইটুকু ছেলে রাগে কেন? ওকি বড় হয়ে গেছে, সংসারের হালচাল বুঝে ফেলেছে? যদি বোঝে তা হলে রাগে কেন, কেন আমায় ধমকায়, কেন ওর বাপের স্বভাব পাচ্ছে? এতে আমি কি দোষ করেছি?

কমলা চুপ করে তাকিয়ে রইল। রাস্তার ওপারে ফুটপাথে ছায়া পড়েছে।

খাটিয়ায় একটা লোক ঘুমিয়ে, কাঠ কাটছে একটা মেয়ে মানুষ। হঠাৎ দমকলের ঘণ্টা বাজল। গাড়িগুলো রাস্তার কিনার ঘেঁষে এল। ঝড়ের মত বেরিয়ে গেল একটা দমকল।

—আহারে, কাদের আবার কপাল পুড়ল।

—যাদেরই পুড়ুক না, তোমার কি?

—ক্ষতিতো হবে!

—হোক্‌গে, তা ভেবে আমাদের কি হবে, বাড়ি পৌঁছতে পারব কি?

ছেলের মেজাজ তিরিক্ষি হয়ে গেছে। বেলা হয়েছে। খিদে পেয়েছে। তা ছাড়া কি ভীষণ গরম। পিচ গলে চট্‌চট্‌ করছে। চড়বড় শব্দ হচ্ছে গাড়ির চাকায়। এখন অনেকখানি পথ হাঁটলে তবে বাড়ি পৌঁছোন যাবে। ছেলেমেয়েগুলোকে শিকলি দিয়ে ঘরে আটকে রেখে এসেছে। তাদের খাওয়া হয়নি। গিয়ে উনুন ধরিয়ে রেঁধে খাওয়াতে হবে। ওরা এতক্ষণ কি করছে কে জানে। হুটোপাটি করে ঘরের জিনিষ ভেঙেছে। বালিশ নিয়ে যুদ্ধু-যুদ্ধু খেলেছে। নীপুটার ভীষণ লোভ চিনি খাবার। দেয়ালে পা দিয়ে দিয়ে উঠে হয়তো শিশিটা সাবড়ে দিয়েছে। বাচ্চুর ঘরকন্নার কাজ খুব পছন্দ। কুঁজো থেকে জল ঢেলে, জামাটামা কিছু একটা দিয়ে হয়তো ঘর মুছতে শুরু করেছে। কিন্তু কতক্ষণ ওরা ঝগড়াঝাটি খেলা করবে। খিদে পাবে, চীৎকার করবে, কাঁদবে। ওরাতো সব সময়ই চেঁচায়। পাশের বাড়ির লোকেরা গ্রাহ্যই করবে না। তারপর কেঁদে কেঁদে ঘুমিয়ে পড়বে। নীপুটা আগে ঘুমোবে। ওর স্বাস্থ্যটাই ভালো। অপুকে হয়তো বাচ্চুই ঘুম পাড়িয়ে দেবে। জানলা দিয়ে রাস্তার দিকে তাকিয়ে থাকতে থাকতে বাচ্চুটাও ঘুমিয়ে পড়বে, এক সময়।

—আবার উঠছে কেন?

—আমি বসে থাকতে পারছি না রে। আমার কষ্ট হচ্ছে।

—হচ্ছেতো যাও, আমি উঠতে পারব না।

—তুই অমন করে আর কথা বলিসনি।

—কেন বলব না, কেন পয়সা পর্যন্ত চেয়ে রাখ না।

—আমায় যদি না দেয়, কি করতে পারি। তুই তো তোর বাপকে চিনিস। কোনদিন আমার হাতে একটা পয়সাও খরচ করার জন্য দেয়নি, দেখেছিস দিতে? হাসিমুখে কথা বলতে দেখেছিস? দোতলার বৌ এখনো হেজলিন পাউডার মাখে, আমায় মাখতে দেখেছিস!

—তুমি একটা বোকা, তাই চাইতে পার না, জোর করে চাইতে পারনা। মান ইজ্জতটাই তোমার কাছে বড়, নইলে দরোয়ানটা পর্যন্ত—

ফ্যাল্‌ ফ্যাল্‌ করে কমলা ছেলের মুখের দিকে তাকিয়ে রইল। ও বলছে আমি বোকা। সংসারে খাটি বলে পয়সা নিতে হবে। ওকি সংসার ভালবাসেনা! ও সংসারের কি বুঝেছে? এ বয়সেই চালাকি শিখে গেছে। চালাকি করে কি

ভালবাসা যায়? দয়ামায়া বলে কিছু আর থাকবে না! তাহলে একটু আগে ও কেন আমায় চটি পরতে দিয়েছিল? ওর নিজের পা পুড়বে তা কি ও জানত না!

মুখ ঘুরিয়ে বসে আছে দীপু। কমলার চোখ টল্‌টল্‌ করছে। দোকানি টেবিলে থুতনি রেখে রাস্তার দিকে তাকিয়ে। এতক্ষণে একটাও খদ্দের আসেনি।

রোগা জির্‌জিরে একটা গরুকে দুটো লোক টানতে টানতে নিয়ে এল। ইলেকট্রিক পোস্টে বেঁধে লোকদুটো এধার ওধার তাকাতে লাগল। মুচকে হেসে গেল এক ব্যাঙ্কের পিওন। খাটিয়ায় শোয়া লোকটা উঠে বসেছে। উবু থাবড়ে চা-ওলাকে ডাকল। সামনের বারান্দায় ঘোমটা দিয়ে এক বৌ এসে দাঁড়াল।

—শালা যা গরম পড়েছে। না যায় ঘরে বসে থাকা, না যায় বাইরে বেরোন।

লুঙির কসি আঁটতে আঁটতে দোকানি বেরিয়ে এল। টাক্‌নায় শব্দ করে সিঁড়ির ওপর বসল। গোরুটা চোখ বুজে জাবর কাটছে।

—উধার দেখো। গলিকা ভিতর একঠো হ্যায়।

দোকানি হাত দিয়ে কাছের গলিটা দেখিয়ে দিল। দুটো লোকের একজন সেইদিকে গেল। একটা মাছি বসেছে গোরুটার পিঠে। থর্‌থরিয়ে চামড়া কাঁপাল। উঠে দাঁড়াল দীপু। হন্‌হন্‌ করে খানিকটা গিয়ে পিছু ফিরে তাকাল। কমলা সঙ্গে আসেনি।

—কিজন্য দাঁড়িয়ে আছ? চলে আসছ না কেন?

ওর কাছে এসে কমলা বলল, তুই হঠাৎ এমনভাবে হাঁটতে শুরু করে দিলি যে,—

কথা না বলে হাঁটতে লাগল দীপু। ঘাড়টা নিচু দিকে নামান। হাত দুটো আড়ষ্ট। মুখ দেখে কিছু বোঝা যায় না।

পা জ্বলছে। জ্বলুক। ওকথা বললেই বিপদ। ছেলে হয় তো আবার বলবে ছায়ায় দাঁড়াই। তাহলে বাড়ি পৌঁছন যাবে না। কিংবা হয়তো চটিটা খুলে দেবে। নিজে কষ্ট পাবে। ছোট ছেলে, কষ্ট দেখলে ওদের মনতো গলবেই। তার চেয়ে এই ভাল। ওকে কষ্টের কথা জানতে না দিলেই হল। এখন অনেক রাস্তা হাঁটতে হবে। ওই খ্যাংরা কাঠির মত আলোর থামটা ছাড়িয়েও বোধহয়।

—অ দীপু, একটু আস্তে চ। আমি কি তোর মত জোরে হাঁটতে পারি।

দীপু দাঁড়াল। কমলা পাশে আসতেই বলল, ওটাকে আমার কাছে দাও।

—নারে বড্ড গরম, পারবি না।

—খুব পারব।

বাচ্চাকে দীপুর কোলে তুলে দিল কমলা। আস্তে আস্তে পা ফেলে চলতে লাগল দীপু।

—হ্যাঁরে, তোর মনে আছে বাচ্চুকে একবার ফেলে দিয়েছিলি?

জবাব দিল না দীপু। কথা বলতে গেলে রাস্তা দেখে চলা যায় না ঠিক মত। ঠোক্কর খেয়ে পড়লে বাচ্চাটা বাঁচবেনা।

—ঘ্যান্‌ঘ্যান্‌ করতিস খালি বোনকে কোলে নেবো বলে। একদিন দিলুম কোলে তুলে, ওম্মা! দেয়া মাত্তরই যেই দাঁড়াতে গেছিস অমনি টলে পড়ে একসা কাণ্ড—।

—শালা খচরা কোথাকার!

ইঁটটাকে লাথি মেরে দীপু রাস্তায় পাঠাল।

হাতের ছোট্ট পুঁটলিটা দুলিয়ে ছেলে মানুষের মত কমলা হাসল। পায়ের জ্বলুনিটা সয়ে এসেছে। রাস্তার সবটাইতো আর তেতে নেই। মাঝে মাঝে ছায়া আছে। দোকান থেকে গড়িয়ে আসা জল আছে, মাটির ফুটপাথ আছে।

—আচ্ছা বলতো, এখন যদি হঠাৎ তোর বাবার সঙ্গে দেখা হয়, কিংবা সেই দরোয়ানটা এসে বখশিষের পয়সা দিয়ে যায়, তাহলে ট্যাক্সি করে বাড়ি যাওয়া যায় নারে?

দীপুর দিকে আড়চোখে তাকাতে তাকাতে কমলা কুটকুট করে বিস্কুটে কামড় দিল।

# মৃত্যু

দিব্যেন্দু পালিত

বন্ধুদের চোখের দৃষ্টি ছটফট করছিল। একে একে এগিয়ে এল তারা; কাছে, আরো কাছে। তারপর কানে কানে গোপন কথা বলার মতন ভিজে প্রায়-রুদ্ধ গলায় তাদের মনের কথাগুলি বলল।

কান পেতে সবটা শুনল সে। নিথর ঠোঁট দুটো মুহূর্তের জন্য কেঁপে উঠল, কিন্তু কথা ফুটল না। আরো খানিকটা সময় তখনো ছিল। স স ক'রে অদ্ভুত একটা শব্দ করছিল ইঞ্জিনটা, পুরনো ব্যথার মত ককিয়ে ককিয়ে আকাশে উড়ে যাচ্ছিল চিমনির কালো ধোঁয়াগুলো। শূন্য নিষ্পলক দৃষ্টিতে স্থিরভাবে তাকিয়ে ছিল সে, আর তাকিয়ে থাকতে থাকতে অনেক কথা মনে পড়ছিল তার।

বন্ধুদের একজন তার হাতটা তীব্র আবেগে আঁকড়ে ধরেছিল। তার মনে হচ্ছিল, হাতের আঙুলগুলো এবার ছিঁড়ে খ'সে পড়বে। কিন্তু সেদিকে তার ভ্রূক্ষেপ ছিল না।

তার চোখের পাতায় ভয়ঙ্কর দুঃস্বপ্নের মত নতুন এক রোমাঞ্চে সেই রাত্রিটা নেমে আসছিল। মালয়ের রবার বনের মাথায় হঠাৎ কলকব্জা অকেজো হয়ে ভেঙে পড়েছে প্লেনটা! তারা ছিল তিনজন। কানের পাশে খুব কাছেই কোথাও মৃত্যুর প্রচণ্ড অট্টহাসি শুনতে পেল যেন। কুড়ি ফুট পঁচিশ ফুট কী তার চেয়ে আরো দীর্ঘ, কদর্য হয়ে কতগুলি উলঙ্গ অস্থির বিভীষিকার ছায়া নাচানাচি করছিল চোখের সম্মুখে। সেই চরম ভয়াবহ অবস্থার মধ্যেও তার মস্তিষ্কে একটি ধ্রুব-নক্ষত্র তখনো উজ্জ্বল হয়ে জ্বলছিল। স্পষ্ট জানত সে যে, সে আর বাঁচবে না। কয়েক শো গজ নিচের নিতল শূন্যের অঙ্ক স্পর্শ করতে না করতেই নিঃশেষে নিশ্চিহ্ন হয়ে যাবে। বিচ্ছিন্ন বিক্ষিপ্ত হাত পা অঙ্গ-অবয়বের সমস্ত যন্ত্রণা মুছে নিয়ে কালো গভীর হয়ে নিষ্করুণ রাত্রি নামবে। আর তারও অনেক বছর পরে—

কিন্তু...সে মরল না। মরেও বেঁচে গেল। তার মনে হল, যেন সম্পূর্ণ নতুন এক পৃথিবীতে নতুন ক'রে জন্ম নিয়েছে। আনন্দে চীৎকার করতে গেল সে; গলা চিরে রক্ত বেরুবার মতন হল, তবু একটি শব্দ বেরুল না। হঠাৎ তার চোখে পড়ল, চোখের সামনে বীভৎস একটা দুঃস্বপ্নের মতন পড়ে রয়েছে তার সহ-কর্মীর থেঁতলে ঝলসে যাওয়া ভয়ঙ্কর মুখ! দাঁতের মাড়ি আর দাঁতগুলো সব আল্‌গা আল্‌গা হয়ে ঝুলে রয়েছে বাইরে; চোখের মণি দুটো ফেটে গিয়ে ঘিয়ের মত কেমন একটা তরল পদার্থ বেরিয়ে আসছে!

আর সহ্য হল না। দু'হাত দিয়ে চোখ ঢাকতে গিয়ে সহসা যন্ত্রণায় আর্তনাদ ক'রে উঠল সে। বাঁ হাতটা তার কব্জির কাছ থেকে ভোজবাজির মত কোথায় অদৃশ্য হয়েছে; রক্তে ভেসে গিয়েছে সমস্ত শরীর। ডান চোখটা অসহ্য যন্ত্রণায় টনটন ক'রে জ্বালা ক'রে উঠল; মাথার সমস্ত শিরাগুলো যেন এক সঙ্গে পট্ পট্ ক'রে ছিঁড়ে গেল। অবশ অবসাদে সর্বাঙ্গ ঝিমিয়ে পড়ছিল তার। অন্ধকারে সে আর কিছুই দেখতে পেল না।

কিন্তু তার ভাগ্য ভাল। কারণ, এবারও সে বেঁচে গেল। সে শুনেছে, তিন দিন আর তিন রাত্রির পর তার ঘুম ভেঙেছিল। ঘনবদ্ধ রবার বনানীর পাতা-জালের সূক্ষ্ম ফাঁক দিয়ে প্রসন্ন সূর্যের ক্ষীণ আলো এসে লুটিয়ে পড়েছিল তার মুখের উপর। সবুজ রঙের ছোট্ট একটা প্রজাপতি ফরফর করছিল তার চোখের সম্মুখে। অবাক বিস্ময়ে চার পাশে তাকাল সে এবং আরো চারটে রুগ্ন, শুষ্ক করুণ অসহায় মুখ তার চোখে পড়ল।

'ঈশ্বরকে ধন্যবাদ,' প্রায় নিঃশব্দ স্বরে তারা বলল, 'তোমার জ্ঞান ফিরেছে। এই তিনদিন আহার নিদ্রা ছেড়ে শুধু তোমার মুখের দিকে তাকিয়ে থেকেছি।'

সে চোখ বন্ধ করল, আবার খুলল। তারপর জিজ্ঞাসা করল, 'তোমরা কে?'

তারা হাসল নীরবে। মধুর মুগ্ধ আনন্দের হাসি। আস্তে আস্তে বলল, 'আমরা বন্ধু। আজ প্রায় একমাস এইভাবে এই বনের মধ্যে পড়ে আছি। সে এক মহাভারতের কাহিনী। যাক্। তোমাকে সুস্থ দেখে আমরা নিশ্চিন্ত। এই তিনদিন আমরা ঘুমুতে পারিনি, শুধু তোমার মুখের দিকে চেয়ে থেকেছি, আর প্রার্থনা করেছি।'

'তোমরা মহৎ', কষ্ট ক'রে সে বলল, 'তোমরা আমাকে নতুন জীবন দিয়েছ। তোমাদের ধন্যবাদ।'

'ধন্যবাদ ঈশ্বরকে।' তারা বলল। তারপর বড় বড় নিঃশ্বাস ফেলে একটু সরব ও সতর্ক হয়ে বলল, 'আজ থেকে আমরা বন্ধু। উই আর ফ্রেন্ডস্।'

রবার বনের ঘন গভীর দুর্ভেদ্য পাতার অরণ্যে সূর্যের আলো তখন একটু একটু ক'রে অনেকখানি হয়ে ছড়িয়ে পড়ছিল। উষ্ণ কোমল একটা স্পর্শের অনুভূতি ছিল সর্বাঙ্গে। আর বিচিত্র শব্দে মাঝে মাঝে একটা পাখি ডাকছিল। তারা চারজন এবং আরো একজন, পাঁচজনে সেই দুর্বোধ্য ডাকের একটা অর্থ খুঁজে বার করবার ব্যর্থ চেষ্টা করছিল।

তারপর সে তার কাহিনী বলে গিয়েছিল।

সে বলেছিল, সে একজন সৈনিক হলেও মৃত্যুকে তার অমানুষিক ভয়। মরতে সে চায়না, বাঁচতে চায়। সুস্থ সহজ সুন্দর ও মনোরম জীবনের ছোঁয়ায় মধুর হয়ে যেতে চায়। শুধু মাত্র দিয়ে দিয়ে আর নিয়ে নিয়েই যে জীবনের আনন্দ, সেই আনন্দের জীবনের স্বাদ বর্ণ ও গন্ধ নিয়ে বেঁচে থাকবার আশ্বাস-টুকুই সে শুধু চায়। চেয়েছে।

তার মনে পড়ছে, এই পৃথিবীর অনেক অসংখ্য সুন্দর দিনের মতন একটি দিনে তার জন্ম হয়েছিল। জন্মলগ্নের সেই শুভ মুহূর্তে আনন্দ-ধ্বনিতে আকাশ মুখরিত হয়নি, বাতাসও কেঁপে ওঠেনি। কিন্তু সেদিনও আকাশে লক্ষ লক্ষ তারা ছিল। সে শুনেছে। জ্যোৎস্নার আলোয় আচ্ছন্ন সেই অপরূপ রাতে গাছের পাতারা হীরের সাজ পরেছিল; নদীর জলে রূপো ঝ'রে পড়েছিল; নীল একখণ্ড মেঘ স্থির নিশ্চল হয়ে দাঁড়িয়েছিল আকাশের মাঝখানে। যেন চলতে চলতে হঠাৎ থেমে দাঁড়িয়ে একটা নতুন রহস্যের দুরন্ত খেলা দেখছিল। আর জোনাকিরা লুকোচুরির মায়ায় মিশে গিয়ে, জোড়া পায়ে তালি বাজিয়ে বিশ্বচরাচরে আরো এক সুন্দরের জন্ম ঘোষণা করছিল।

তারপর সে বড় হল। তরুলতার মতন এককে জড়িয়ে, অন্যকে নির্ভর ক'রে। ভালবাসার মধ্যে ছড়িয়ে দিল, হারিয়ে দিল—আর মেলে ধরল নিজেকে। ভালবাসতে শিখল।

জীবনের রূপ তখন তার চোখে একটু একটু ক'রে বদলে যাচ্ছে। আরো সুন্দর হয়েছে সব; সুন্দর হয়ে ঝ'রে যাচ্ছে ক্রমশ। তার বাবা তাকে পৃথিবীর নিয়ম-কানুন বুঝিয়ে দিলেন। বললেন, 'সত্যকে গ্রহণ করো, ভালবাসো। তবেই প্রতিদানে ভালবাসা পাবে। তার চেয়ে মহৎ উজ্জ্বল ও পবিত্র আর কিছুই নেই।'

'ভালবাসা কী?'

বাবা বললেন, 'অন্যকে ভালবাসলেই তা ভালবাসা হয় না! সে হল অখণ্ড, অপূর্ণ। কারুর মুখে যদি খুশির হাসি ফোটাতে পার, তৃপ্তির সুষমা—সেখানেই তুমি সার্থক, তোমার ভালবাসা সার্থক।'......

তারপর দেখতে দেখতে একটা শকুনের ডানায় ভর ক'রে যেন অন্ধকার নেমে এল। গহন গাঢ় অন্ধকারে সত্যের পথ-চিহ্ন গেল মুছে। যুদ্ধ শুরু হল। বাবা যুদ্ধে গেলেন, আর ফিরলেন না।

তাদের সেই ছোট অনটনের সংসার আরো স্ফীত হয়েছে তখন। গুটি গুটি ক'রে আরো পাঁচজন এসে দাঁড়িয়েছে তার পিছনে। তাদের চোখে স্বপ্ন, মুখে ক্ষুধা এবং বুকে জ্বালা। হ্যাঁ, সেই সবুজ অবুঝ বয়সেই তাদের ফুল-কোমল বুকগুলিতে একটা গভীর সন্দেহের জ্বালা ধুক্‌পুক্‌ করছিল। বিশ্বাসের বাঁধন গিয়েছিল আল্‌গা হয়ে।

সে তবু বিশ্বাস হারায়নি। দুর্যোগের কালো মেঘ তার সম্মুখে, শকুনের বীভৎস ডানার ছায়া তার মাথার উপর। সে তবু নির্ভয়, নিঃশঙ্ক, নিটুট।

'মা, আমি যুদ্ধে যাবো।' মাকে বলল সে।

বাবার মৃত্যু-সংবাদ তখনো মা'র কানে যায় নি। অশুভ আশঙ্কায় ব্যাকুল বিহ্বল মা শুধালেন, 'কেন?'

'বাঁচার জন্যে।' সে বলল, 'আমাদের বাঁচতে হবে, মা; বাঁচার জন্যে যুদ্ধ করতে হবে। যুদ্ধে অনেক টাকা, অনেক প্রতিপত্তি।' ভবিষ্যতের রামধনু

কল্পনায় ঝক্‌ঝক্‌ করছিল তার চোখের দৃষ্টি, থরথর করছিল গলা। সে বলল, 'আমি বড়লোক হয়ে ফিরে আসব! কিছুদিন তো মাত্র। আমাকে যেতে দাও, মা।'

'কিন্তু সেখানে গেলে যে আর ফেরে না!' বাবার কথাটা কৌশলে এড়িয়ে গেলেন মা।

'অনেকে ফেরে', সে বলল, 'আমরা ফিরব, আমি নিশ্চয় ফিরব।' উত্তেজনায় ফাঁক-ফাঁক নিঃশ্বাস পড়ছিল তার, গলা কাঁপছিল, 'অন্যায়ের বিরুদ্ধে যারা যুদ্ধ করে, তারা কোনদিন পরাজিত হয় না, মা। আমাদের জয় অনিবার্য।'

সে যা শুনেছিল, তাই বলল। এর বেশি অন্য কিছু, নতুন কোন কথা তার জানা ছিল না।

যাবার আগে সে তার বোন দু'টিকে আদর করল, ভাই দু'টিকে বুকের মধ্যে জড়িয়ে ধরল। মাকে দেখল খুঁটিয়ে খুঁটিয়ে, তীক্ষ্ম অথচ শান্ত স্নিগ্ধ বিশ্লেষণী দৃষ্টিতে। মায়ের বুকে ঝাঁপিয়ে পড়ল, গালে গাল চেপে সমস্ত উষ্ণতার উত্তাপ-টুকু মেখে নিয়ে, অবোধ শিশুর মত মা'র বুকে মুখ গুঁজল, গলায় কপালে চুমু খেল। পথভ্রষ্ট অন্ধ হরিণশিশু গন্ধের আকর্ষণে হঠাৎ যেন তার মা'কে খুঁজে পেয়েছে।

'মা, আমি আবার ফিরে আসব।' সে বলল।

মা অশ্রু-সিক্ত রুদ্ধ গলায় বললেন, 'আসবি, আসবি। আমার মাতৃত্ব যদি সত্যি হয়, তাহলে তুই অক্ষত দেহে আবার আমার বুকে ফিরে আসবি।'

'মা!' সে চীৎকার ক'রে উঠল, কাঁদল। তারপর আস্তে আস্তে পুরনো নোনা-ধরা জীর্ণ ঘরের বাইরে বেরিয়ে এল। ঝাপ্‌সা চোখে বাড়ীটাকে দেখল একবার। ভাবল, এই জীর্ণ ঘরের মরা সৌন্দর্যে আবার যৌবন ডাকবে। উদ্দাম অস্থির অতি চপল এবং অতি দুরন্ত হবে সেই যৌবনের চেহারা। দরজার বাইরে ফণিমনসার কাঁটা-গায়ে সস্নেহে হাত বুলিয়ে দিল সে। কাঁটা ফুটে রক্ত বেরুল। টকটকে, লাল, উজ্জ্বল। সে ভাবছিল, এই কাঁটাও একদিন ফুল হবে: রক্তের মতন লাল ফুলের রাশি রাশি স্তবক সুন্দরের স্বপ্ন হয়ে ফুটবে, হাসবে।

এইসব ভেবে পথে পা দিল সে।

'তারপর, দেখছো, আজও আমার ঘরে ফেরা হয়নি!'

বন্ধুরা এতক্ষণ অপলক চোখে, স্ফুরিত অধরে সব শুনছিল। রৌদ্রের আভায় তাদের তামাটে শ্মশ্রুতে কেমন এক ধরনের হলুদ আলো ছড়িয়ে আছে; কপালের রেখাগুলো আরো ঘন ও পুরু হয়ে জড়াজড়ি করছে, ভ্রূরেখা কাঁপছে, সঙ্কুচিত আর প্রসারিত হচ্ছে।

একটুক্ষণ চুপ ক'রে থেকে তারা বলল, 'ঠিক এই রকম না হলেও, অনেকটা এই ধরনের, হ্যাঁ, অদ্ভুত জীবন্ত এক জীবনের প্রবল আকর্ষণে আমরা যুদ্ধে সৈনিক হয়েছি। শুনেছি, এ-যুদ্ধ মৈত্রীর যুদ্ধ, সাম্যের যুদ্ধ, ভবিষ্যতের

স্বচ্ছন্দ সাবলীল সম্ভাবনার স্বপক্ষে, বর্তমানের অনিশ্চিত প্রত্যয়ের বিরুদ্ধে আগামী দিনের যুদ্ধ। কিন্তু, আমরা কী পেলাম!'

তাদের নিঃশ্বাসের শব্দগুলি একসঙ্গে কোলাহল ক'রে বেজে উঠল। তাদের বুকের বেদনাগুলি প্রচণ্ড শব্দে ফেটে পড়ল না; কিন্তু নিটোল অশ্রুতে বাষ্পময় হয়ে উঠল।

সে বলল, 'আমারও সেই কথা মনে হচ্ছে আজ। আমাদের আশা ছিল অনেক, কিন্তু সেই আশার পাওনার কতটুকু আমরা পেলাম! তবু, তবু আমি বিশ্বাস হারাইনি।' নিজের বিকলাঙ্গ জ্বর-তপ্ত দেহটার দিকে তাকিয়ে ম্লান হেসে সে বলল, 'বন্ধু, তোমরা দ্যাখ, আমার এই পঙ্গু, ভগ্ন দেহ নিয়ে বেঁচে থাকার বাস্তবিক কোন অর্থ হয় না। এর চেয়ে মৃত্যু ভাল ছিল। কিন্তু আমি মরিনি, মরেও বেঁচে গেছি। আমার মায়ের আশীর্বাদ আমাকে বাঁচিয়েছে; আমার ছোট ছোট ভাইগুলি আর বোনগুলির শুভেচ্ছা আমাকে রক্ষা করেছে। তারা আমার পথ চেয়ে আছে, দিনের পর দিন আমার প্রতীক্ষা করছে। তাদের কাছে ফিরে না-যাওয়া পর্যন্ত আমার মৃত্যু হবে না।'

মাথার উপর ভ্রমর গুঞ্জনের মতন অদৃশ্য বোমারু গুঞ্জন ক'রে গেল। ভয়চকিত বিবর্ণ হয়ে তারা শুনল; তারপর ফিসফিস, প্রায় বাতাসের মত নিঃশব্দ গলায় বলল, 'শত্রু, শত্রু। আমাদের চারিদিকে শত্রু। হা ঈশ্বর!'

'তিনিই আমাদের রক্ষা করবেন।' সে বলল, 'আমরা আবার ফিরে যাব। নিশ্চয় যাব। সুযোগ আমি আগেও পেয়েছিলাম, কিন্তু যাইনি। নিঃসম্বল হয়ে শূন্য হাতে শুধুমাত্র একটা বিকলাঙ্গ অক্ষম দেহের মৃত অস্তিত্ব নিয়ে তাদের কাছে আমি ফিরে যেতে পারব না। তাদের জন্য আমি বাঁচার আশ্বাস নিয়ে যাব, সুন্দর ফুলের স্বপ্ন তাদের আমি উপহার দেব। উঃ, তখন তাদের, এবং আমারও, কী আনন্দ যে হবে, তা আমি কল্পনা করতে পারছি না!'

মালয় থেকে টেনাসেরিম। সেখান থেকে মার্গুই, মৌলমিন হয়ে রেঙ্গুন। তারপর—

এইবার তার চোখ ফেটে অশ্রু নামল। ঝাপ্‌সা হয়ে এল দৃষ্টি। ইঞ্জিনের মলিন ধোঁয়ার দিকে তাকিয়ে আজ এতদিন পরে এইসব ঘটনার স্মৃতি তার মনে ভিড় ক'রে আসছিল। বুকের চাপ-চাপ জমাট বেদনাগুলো গ'লে জল হয়ে গলার কাছে কাঁপছিল। বন্ধুদের দিকে সে আর চোখ ফেরাতে পারছিল না। সে বেশ বুঝছে, তার এখন জোরে চেঁচিয়ে কাঁদা উচিত; কাঁদতে পারলে অন্তত খানিকটা শান্তি পেত সে। কিন্তু ট্রেনের যাত্রীরা আর আশে পাশে আনাচে-কানাচে যারা ছিল, তারা নেহাত কৌতূহলী দৃষ্টিতে তাদের দেখছে আর হাসছে।

'আমার এখনো বিশ্বাস হচ্ছে না, তোমাদের কাছ থেকে আমি আলাদা হয়ে যাব! আচ্ছা, তোমরা ভাবতে পার!' আস্তে আস্তে, মৃদু ভগ্ন রুদ্ধ কণ্ঠে সে

বলল, 'প্রায় তিনবছর কী তারও কিছু বেশি দিন আমরা একসঙ্গে ছিলাম। সুখেই ছিলাম, আনন্দে, সুখে এবং শান্তিতে। কোন কোন সময় আমার মনে হয়েছে, সেই ভীষণ ভয়সঙ্কুল অরণ্যের নির্জনতায় আমাদের নতুন ক'রে জন্ম হয়েছিল। কিন্তু—'

সত্যি সত্যিই এবার সে কেঁদে ফেলল এবং ঠোঁট কামড়ে রক্তাক্ত ক'রে ফেলল। ডানদিকের ছানি-পড়া নিষ্প্রভ চোখে আর পুড়ে-যাওয়া কদাকার উঁচু-নিচু মাংসল গালে তাকে কেমন অদ্ভুত আরণ্যক, হিংস্র অথচ মিষ্টি মমতায় আশ্চর্য করুণ দেখাচ্ছিল।

বন্ধুরা তার চোখের জল মুছিয়ে দিল। বলল, 'তুমি তোমার মায়ের কাছে, ভাইয়ের কাছে আর বোনের কাছে ফিরে যাচ্ছ; এর চেয়ে শান্তির কথা আমাদের কাছে আর কী হ'তে পারে? ঈশ্বর তোমার মঙ্গল করুন।'

ট্রেন ছেড়ে দিল। কামরার দরজায় হাতল ধ'রে দাঁড়িয়ে সে তাকিয়ে রইল পিছনের দিকে। তারাও তাকে দেখছিল, হাত নেড়ে বিদায় জানাচ্ছিল। বাঁ হাতটা পঙ্গু না হলে সেও বন্ধুদের শেষ সম্ভাষণ জানাতে পারত! কালো নিশ্চল কতগুলি বিন্দুর মত হয়ে ক্রমশ তারা দৃষ্টির দূরত্বে হারিয়ে গেল।

ফিরে এসে সে তার নিজের আসনে বসল। কেমন নিঃসঙ্গ নিরায়ু মনে হচ্ছে নিজেকে। এমন কি, স্বদেশে স্বজনের কাছে ফিরে যাওয়ার ইচ্ছাটুকুও হঠাৎ স্বাদ হারিয়ে ফেলেছে। তার মনে হল, তার শরীরের আরো কয়েকটা হাত-পা অঙ্গপ্রত্যঙ্গ যেন অন্য কোথাও ফেলে রেখে এসেছে!

অর্থহীন দৃষ্টিতে সামনের দিকে তাকিয়ে ছিল সে। একটি শিশু তাকে দেখে হঠাৎ ককিয়ে কেঁদে উঠে তার মা'র বুকে মুখ লুকালো। তিন বছর, দুর্ভেদ্য গহন অরণ্যে সেই আকস্মিক প্লেন দুর্ঘটনার পর থেকে আজ পর্যন্ত, আয়নায় নিজের মুখ দেখেনি সে। ভয়ঙ্কর এক দুঃস্বপ্নের বিবরে নিজেকে গুটিয়ে নিয়ে লুকিয়ে রাখতে চেয়েছে। বুঝতে পারে সে, ধারণাও করতে পারে, তার মুখের চেহারা একটা পিশাচের চেয়েও রূঢ় আর বীভৎস হয়েছে। অনুভবও করতে পারে, কিন্তু মুখোমুখি হ'তে পারে না। মনে হয়, সেই নিষ্ঠুর সত্যের সম্মুখীন হওয়ার চেয়ে তার মৃত্যু ভাল। অথচ সে মৃত্যু চায় না; এবং একদিন সত্যিই সে সুন্দর সহজ ও প্রিয় ছিল, ভালবাসার মানুষ ছিল! যুদ্ধ তাকে একটা ভয়ের মানুষ তৈরী ক'রে ছেড়ে দিয়েছে!

মা কী আমায় চিনতে পারবে? আজ আট বছর পরে আমি দেশে ফিরছি!

জানালার বাইরে তাকিয়ে সে ভাবছিল। ঠিক চিন্তা নয়; ভয়, একধরনের ভয়ও ছিল তার মনে। যাদের কাছে সে যাচ্ছে, তার নিজের এতদিনের আশা ভরসা, দুঃখ ও যন্ত্রণা এবং জ্বালার বেদনা নিয়ে, তারা যদি তাকে না চেনে, কিংবা চিনেও ভুল করে! না, তা হয় না। তা হওয়া অসম্ভব বলেই মনে হয়। মা অন্তত তাকে চিনবেন, ছোট ছোট ভাই বোনগুলিও নিশ্চয় তাকে চিনতে

পারবে। তাদের মুখগুলি সে কল্পনা করতে পারছে। আজ তারা অনেক বড় হয়েছে; ছোট বয়সের সেই চপলতা আর চঞ্চলতার হাল্কা নিঃশ্বাসগুলো হারিয়ে বয়সের ভারে বেশ গম্ভীর হয়েছে! তারা ভাল হোক, বড় হোক, মহৎ হোক, মনে মনে সে প্রার্থনা জানালো।

হঠাৎ গিয়ে সে নিশ্চয় সকলকে খুব অবাক ক'রে দেবে। জীর্ণ বাড়ীটা এখন আরো জীর্ণ হয়েছে, ফণিমনসার জঙ্গল আরো ঘন হয়ে বেড়ে উঠেছে। চতুর্দিকে কেমন একটা থমথমে নিস্তব্ধ ভাব। ধীরে ধীরে গিয়ে সে দরজার কড়া নাড়বে। তার ছোট বোন, যাকে সে খুব ভালবাসত, এসে দরজা খুলে দেবে এবং তার বিকৃত মুখ ও চেহারার রূপ দেখে ভীষণ ভয় পেয়ে আঁতকে উঠে ছুটে পালাবে। সে তবু হাসবে; হাসতে হাসতেই ঘরের ভিতরে ঢুকবে। ভয়ে সঙ্কোচে দ্বিধায় তারপর একে একে সকলেই আসবে, ভিড় করবে তাকে ঘিরে।

'আমাকে চিনতে পারছ না! আমি—' পরিচয় দিতে গিয়েও সে চুপ ক'রে যাবে। কারণ, ততক্ষণে তার মা এসে তার সম্মুখে দাঁড়িয়েছেন। অপলকে মুগ্ধ চোখে তাকিয়ে তাকিয়ে মা-কে দেখবে সে। তারপর ডাকবে, 'মা!' মা একটু কেঁপে উঠবেন, তাঁর বিশ্বাসের সিংহাসনটাই সহসা দুলে উঠেছে যেন। সে আবার ডাকবে, 'মা, আমাকে চিনতে পারছ না!'

এক মুহূর্তে থমকে থেমে মা ছুটে এসে বুকের মধ্যে জড়িয়ে ধরবেন তাকে। 'সত্যিই তুই ফিরে এসেছিস, বাবা! আমি ভেবেছিলাম—'

'তুমি যে আমায় আশীর্বাদ করেছিলে, মা। তোমার আশীর্বাদ আমাকে সব সময় ঘিরে ছিল।'

সস্নেহে তার গায়ে মাথায় হাত বুলোতে বুলোতে মা হঠাৎ ডুকরে কেঁদে উঠবেন, 'কিন্তু, এ তুই কী রূপ নিয়ে ফিরে এলি, বাবা!' মা'র বুকের পাঁজর আর পাঁজরের হাড়গুলো যেন ভেঙে গুঁড়ো গুঁড়ো হয়ে যাচ্ছে।

'আমি যে আবার তোমার বুকে ফিরে এসেছি, তাই কী যথেষ্ট নয়, মা!' অনর্থক হলেও মাকে সান্ত্বনা দিতে চাইবে সে।

এতক্ষণ যারা দূরে দূরে ছিল, তারা এবার কাছে আসবে, চোখের কোণে তরল বিন্দুগুলিকে হাসিয়ে তোলবার চেষ্টা করবে। মা ক্লান্ত খুশির হাসি হেসে বলবেন, 'ওরে, শাঁখটা কেউ বাজা, আজ আমার বড় আনন্দের দিন।'

সে আর ভাবতে পারছিল না। আনন্দে তার বুকের ভিতরটা ধড়ফড় করছিল। গলা শুকিয়ে আসছিল। ফ্লাস্কে বন্ধুরা জল ভ'রে দিয়েছিল, ইচ্ছা করলেই সে খেতে পারত। কিন্তু সে স্পর্শ করল না পর্যন্ত। ঘরে পা দিয়েই সে তার পিপাসা মেটাবে। মা বুঝবেন, বেচারা ছেলেটার কত তেষ্টাই না পেয়েছিল। কিন্তু, সে জানবে, জলের পিপাসা নয়, এ অন্য কিছু, নতুন কিছু। এ হল অমৃতের তৃষা, বাসনার রাজ্যে জীবনের তৃষ্ণা। যে-তৃষ্ণার জ্বালা নীলকণ্ঠ হলেও বুঝি মেটে না।

কতকগুলি স্টেশন এল আর গেল, তার খেয়াল হল না। মন্ত্রমুগ্ধের মত মনের গুহায় ক্রমাগত আঁচড় কাটছিল সে। তবে অনেকটা সময় যে সে ভেবে ভেবেই কাটিয়ে দিল, অনায়াসে এখন তা বুঝতে পারা যায়। এরপর কী করবে ভাবতে ভাবতে সে পার্শ্ববর্তী ভদ্রলোকের সঙ্গে আলাপ জমাতে চেষ্টা করল। ভদ্রলোক প্রথমে তাকে আমল দিলেন না। তাঁর মুখের ভঙ্গী দেখে মনে হল, এই ধরনের কুদর্শন বিভীষিকার মুখগুলির জন্য তার মনে একটা প্রচ্ছন্ন ঘৃণা আর আতঙ্ক রয়েছে। কিন্তু নেহাত শিশুর মতন যখন সে তার করুণ কাহিনী বলে গেল, ভদ্রলোক নির্বাক হয়ে শুনলেন, শুনে করুণা হল তাঁর।

শূন্য কামরায় তারা দু'জনই শুধু যাত্রী। ভদ্রলোক বললেন, 'আট বছরে তো সমস্ত পৃথিবীটাই ওলট-পালট হয়ে গিয়ে নতুন ক'রে সেজেছে। আপনি কী সব চিনতে পারবেন?'

'কী বলছেন!' সে প্রায় চীৎকার ক'রে উঠল, 'আমার নিজের দেশ, নিজের বাড়ী আমি চিনতে পারব না! কোথায় কোন গাছটি আছে তা পর্যন্ত আমি বলে দিতে পারি।'

ভদ্রলোক নীরবে হাসলেন।

পাগলের মতন সহসা বাঙ্কের উপর থেকে সে তার পুরনো স্যুটকেশটা টেনে নামাল। তারপর ভদ্রলোকের সম্মুখে খুলে ধ'রে একে একে জিনিসগুলো বার করতে করতে বলল, 'দেখুন, এই জিনিসগুলো আমি তাদের জন্যে নিয়ে যাচ্ছি। এগুলি আমার মায়ের জন্যে, আর এগুলি আমার ভাইবোনের জন্যে। অবশ্য মূল্যের অনুপাতে এগুলি কিছুই নয়। তবু, এই সামান্য জিনিসগুলো জোগাড় করতেই আমাকে পুরো দু'বছর প্রাণ-পণ পরিশ্রম করতে হয়েছে। বুঝতেই পারছেন, আমার এই পঙ্গু শরীরে এর বেশি আর সামর্থ্য ছিল না, সাধ্যও ছিল না। কিন্তু তারা কী আমার এই অক্ষমতাকে ক্ষমা করবেনা? আপনিই বলুন?'

ধোঁয়া ধোঁয়া আঁধারে তার চোখ দু'টি আচ্ছন্ন হয়ে ছলছল করতে লাগল।

ভদ্রলোক বললেন, 'আপনি অত বিচলিত হচ্ছেন কেন! আসলে আপনার ওইসব ভাবনার কোন অর্থই হয় না।'

'আমারও তাই মনে হয়।' সে একটু হেসে বলল, 'আমার ছোট বোনটির কথা তো আপনাকে বলিনি। একবার কী হয়েছিল জানেন—'

সন্ধ্যার সময় সে ট্রেন থেকে নামল। নেমেই একটু হতভম্ভ হল। এ কোথায় এল সে! স্টেশনের নামে অবশ্য সেই নামই চিহ্নিত আছে; কিন্তু সেই পুরনো নামের কাঁচা অক্ষরগুলো সবই নতুন ক'রে সাজানো হয়েছে। কাঁচা মাটির প্ল্যাট-ফর্ম আর নেই। যেন এই আট বছরের মধ্যেই একটা বিরাট পরিবর্তন এসে মাটির মমতাকে ভেঙেচুরে কংক্রীটের কঠিন সাজ পরিয়ে দিয়েছে! দু'টি প্ল্যাটফর্মের

যোগসূত্র হিসাবে গ'ড়ে উঠেছে ইস্পাতের সুদীর্ঘ সেতু। অসংখ্য যাত্রীর কোলাহলে আর ফ্লুরোসেণ্ট লাইটের উজ্জ্বল ধাঁধায় চোখ আর মন ঝলসে গেল তার। অনেকেই তার দিকে তাকালো; কেউ হাসে, কেউ ভ্রূ কুঞ্চিত ক'রে তীব্র অস্বস্তি জানায়। কাটা হাতটাকে আস্তিনে ঢাকবার ব্যর্থ চেষ্টায় কেঁচোর মতন একটা ভীরু দেহের সভয় স্বল্পতা নিয়ে চুপ ক'রে একপাশে দাঁড়িয়ে দাঁড়িয়ে কাঁপতে লাগল সে। হুড়োহুড়ি ক'রে ভিড়ের কোলাহলটা ক্লান্ত ও শান্ত হয়ে খেলে মন্থর পায়ে বাইরে বেরিয়ে এল।

এতটা আশা করেনি সে। কেমন যেন অচেনা, অজানা মনে হয়। একটাও পরিচিত মুখ অনেক খুঁজেও তার চোখে পড়ল না। বহু পরিচিত পুরনো দিনের সেইসব নয়নরম্য দৃশ্যগুলিও ছদ্ম সাজের আড়ালে কোথায় হারিয়ে গিয়েছে! এবার সত্যি সত্যিই তার ভয় করছিল; এবং বিস্ময় ও সন্দেহ। একজন পুলিশের লোককে তারই দিকে আসতে দেখে অকারণেই সে সন্দিগ্ধভাবে দ্রুত পায়ে সরে গেল।

হঠাৎ একটা মিষ্টির দোকানে চোখ পড়তেই সে চম্‌কে দাঁড়িয়ে পড়ল। স্টেশনে ঢোকবার মুখে বটগাছের ছায়ায় ব'সে যে লোকটা বরফ বিক্রী করত, সেই লোকটাকে সে দেখেছে এবং দেখেই নির্ভুল চিনে ফেলেছে। তার চোখের বিস্মিত তারা দুটো একটু নরম হয়ে হেসে ফেলল হঠাৎ। তাড়াতাড়ি এগিয়ে গিয়ে দোকানটার সম্মুখে দাঁড়াল সে। বিমূঢ়ভাবে, টেরিয়ে টেরিয়ে লোকটা তাকে দেখল কিছুক্ষণ; তারপর দূর দূর করে তাড়িয়ে দিল। কয়েকটা কুকুর পিছু পিছু চেঁচাতে চেঁচাতে তাড়িয়ে নিয়ে চলল তাকে। কাটা হাতটা তুলেই সে একবার বাধা দিতে চেষ্টা করল। কিন্তু ব্যর্থ হয়ে হন্‌হন্‌ ক'রে একটা তীব্র জ্বালার ঘোরে সোজা এগিয়ে চলল।

ধাঁ ক'রে একটা চকচকে মোটর ছুটে বেরিয়ে গেল তার পাশ দিয়ে। পড়তে পড়তে সে সামলে নিল নিজেকে। অনেকদিন পরে আবার তার চোখদুটো ব্যথার করকর করছিল।

আচ্ছন্নের মতন পথের দু' পাশে তাকাতে তাকাতে চলছিল সে। অচেনা মানুষ, অচেনা পরিবেশ, পরিবেশের চিহ্নগুলোও বড়ই অচেনা! যুদ্ধের সেই উদ্দাম অস্থির কলরোলের ঢেউগুলি যেন এখানেও আছড়ে পড়ছে!

আবার একটা বাঁক ঘুরল এবং চম্‌কে উঠল সে। আরো একজন চেনা মানুষকে চিনতে পেরেছে। অন্তত এই দ্বিতীয় জন; মন্মথ, যে তার একান্ত অন্তরঙ্গ আর মধুর হৃদয়ের বন্ধু ছিল, নিশ্চয় তাকে চিনতে পারবে এই বিশ্বাসে একেবারে তার সম্মুখে গিয়ে দাঁড়াল।

'আমায় চিনতে পার, মন্মথ?'

'কে!' সভয়ে পিছনে স'রে যায় মন্মথ।

'আমি, তোমার বন্ধু। সেই আট বছর আগে একদিন যুদ্ধে গিয়েছিলাম

মনে নেই? যাবার আগে তুমি কত মানা করেছিলে, কত অনুনয় করেছিলে, ভুলে গিয়েছ! মন্মথ, আজ এইমাত্র আমি দেশে ফিরছি।'

'ও, হ্যাঁ, কিন্তু—' আপাদ-মস্তক তাকে নিরীক্ষণ ক'রে পাশ কাটিয়ে যেতে যেতে মন্মথ বলল, 'ও, মনে পড়েছে। বেশ; এইমাত্র এলে বুঝি! আচ্ছা, পরে দেখা হবে।'

পিছন দিকে তাকিয়ে অনেকক্ষণ সে নির্বাক, পাথরের মতন দাঁড়িয়ে রইল। আশ্চর্য! কেউ তাকে চিনতে পারছে না! অথবা, চিনেও ভুলে যেতে চাইছে! তার বিশ্বাসের গ্রন্থিগুলো শিথিল হয়ে ভেঙে পড়ছিল ক্রমশ।

তবু সে শান্ত হল, ঋজু হয়ে দাঁড়াল আবার। দূরের মন্দিরটা আর মন্দিরের পাশের সেই খয়ের গাছটা দেখেই সে বুঝে নিয়েছে যে, তার বড় আদরের পুরনো জীর্ণ বাড়ীটাও আর বেশী দূরে নেই। ওই তো বাঁকের পাশ দিয়ে যে পথটা ঘুরছে, সেই পথের উপরেই তার বাড়ী।

কিন্তু বাঁকের পথ ঘুরেই তার চোখের দৃষ্টি যেন আর্তনাদ ক'রে উঠল। স্পষ্ট দেখছে সে, তার চোখের সম্মুখে সেই বাড়ী আর নেই, বাড়ীর বাইরে সেই ফণি মনসার জঙ্গলও কোথায় অদৃশ্য হয়েছে! অথচ, বাড়ীর পাশে সেই দেবদারুর গাছটা ঠিক তেমনিই আছে। শুধু বাড়ীটাই বদলে গিয়েছে। বিস্ফারিত দৃষ্টিতে সে দেখল, জীর্ণ পুরনো চেহারার বাড়ীর কঙ্কালটাকে পায়ের নিচে থেঁতলে মাড়িয়ে দোতলা সুদৃশ্য ও সুবিশাল হর্ম্য উঠেছে সেখানে। কাঁটার খোসা ছাড়িয়ে অজস্র ফুলে ফুলে বাগান ভ'রে গিয়েছে। বিরাট লোহার ফটকের বাইরে অপেক্ষমান ঝকঝকে মোটর গাড়ীটার পাশে দাঁড়িয়ে মুগ্ধ চোখে সে এইসব দেখতে লাগল। দেখতে তার ভালই লাগছিল। সেও এই রকম ছবির মতন যৌবন-পুষ্ট আনন্দের পৃথিবীর স্বপ্ন দেখেছিল! সে-স্বপ্ন তার আগেই সার্থক হয়ে ধরা দিয়েছে! এবং আট বছর পরে সে ফিরে এসেছে, সেই আনন্দে স্বপ্নের কুঁড়িগুলি এবার ফুল হয়ে ফুটবে, গন্ধ ছড়াবে। সে ভাবল।

ভাবতে ভাবতে সে এই বাড়ীর ভিতরে প্রবেশ করবার পথ খুঁজছিল। সহসা তার মুগ্ধতাকে ভেঙে দিয়ে বাড়ীর ভিতর থেকে একটি যুবক আর একটি যুবতী বেরিয়ে এল, পথের দিকে এগিয়ে আসতে লাগল।

এই তো আমার বোন! আমার সেই ছোট্ট এতটুকুন বোনটি আজ কত বড় হয়েছে! সে ভাবল। আর এমন ফুলের মতন রূপ, দুধের মতন রঙ, ঝলমলে পোষাকে পরীর মতন আশ্চর্য সুন্দর! সে ঠিক চিনেছে। তার ইচ্ছা করছিল, তার ছোট আদরের বোনটিকে বুকের মধ্যে জড়িয়ে ধরে। তবু, সেই অচেনা পুরুষটিকে দেখে সঙ্কোচে দাঁড়িয়ে রইল।

ফটকের বাইরে এসে যুবক-যুবতী মোটরে উঠতে যাচ্ছিল। সে বেশ বুঝতে পারল, এখুনি স্টার্ট নিয়ে মোটরটা তাকে না চিনেই অদৃশ্য হয়ে যাবে। সেই

মুহূর্তে সমস্ত আবহাওয়াটাই তার কেমন অসহ্য মনে হল; মস্তিষ্কের সমস্ত বুদ্ধি আর বোধগুলি অচেতন হবার আগে হঠাৎ কেমন সচেতন হয়ে উঠল। কথা বলতে গিয়ে সে দেখল—তার গলার ভিতরটা শুকিয়ে কাঠ হয়ে গিয়েছে। আড়ষ্ট অস্ফুট কণ্ঠে সে তবু ডাকল, 'যূথি, যূথি!'

শুনতে পেয়ে ঘুরে দাঁড়ায় মেয়েটি। তারপর কাছে এগিয়ে এসে জিজ্ঞাসা করে, 'কাকে খুঁজছেন আপনি! কার নাম ডাকলেন!'

অসহিষ্ণু গলায় ব্যস্ত ভাবে সে বলল, 'সে কী! তুমিও আমাকে—' এই পর্যন্ত ব'লে সে থেমে গেল। তারপর অন্য ভাবে তার পরিচয় দিতে চাইল।

'তোমার মনে পড়ে, আট বছর আগে তোমার এক দাদা যুদ্ধে গিয়েছিল, তারপর তার কোন খোঁজ পাওয়া যায়নি?'

'হ্যাঁ', অবিচল কণ্ঠে মেয়েটি বলল, 'তার আর কোন খবর পাওয়া যায়নি। সে মারা গেছে।'

'মারা গেছে!' কাতর অস্ফুট স্বরে আর্তনাদ করল সে।

মেয়েটি অল্প একটু হেসে, যেন তার মুখের উপর একটা করুণার স্পর্শ বুলিয়ে মোটরে গিয়ে বসল, এবং মুহূর্তের মধ্যে অদৃশ্য হল।

সেই ভাবে দাঁড়িয়ে থাকতে থাকতে বিশাল বাড়ীটার ভিতর দিকে তাকিয়ে হঠাৎ তার মনে হল, তার মাকে সে দেখতে পেয়েছে। মা, মা! মনে মনে চেঁচিয়ে উঠে ঊর্ধ্বশ্বাসে পাগলের মতন বাড়ীর ভিতরে ঢুকতে গিয়ে সে দেখল, তার চোখের সম্মুখে কখন দরজা বন্ধ হয়ে গিয়েছে। পর পর সাজানো অনেকগুলি দরজার কোনটি দিয়ে গেলে সে তার লক্ষ্যে পৌঁছুতে পারবে, তা বুঝতে পারল না।

তার ভয়ঙ্কর মুখটা আরো ভয়ঙ্কর হয়ে ফেটে পড়ল; কঠিন চোখ দুটো গ'লে গিয়ে অশ্রু হয়ে ঝ'রে পড়ল। মাথার চুলগুলো এক হাতেই টেনে টেনে ছিঁড়তে চাইল সে। তারপর আস্তে আস্তে স্খলিত পায়ে পথে বেরিয়ে, কাছেই পথের পাশে মন্দিরটার দেয়ালে গা এলিয়ে দিয়ে, ক্লান্ত পাঁজর ভেঙে ব'সে পড়ল।

মন্দিরের আরতি কখন শেষ হল, আকাশে চাঁদ উঠল; সুন্দর ধবল অপরূপ চাঁদ এবং তারা; জ্যোৎস্নার বিভায় আচ্ছন্ন হল চতুর্দিক; সে খেয়াল করল না। স্থির শূন্য দৃষ্টি মেলে সে শুধু তার সম্মুখের সুবিশাল হর্ম্যের দিকে তাকিয়ে রইল। তার মনে হচ্ছিল, তার চোখের সম্মুখে বাড়ীটা ক্রমশ প্রশস্ত হচ্ছে, এবং দীর্ঘ হয়ে আকাশের দিকে স্পর্ধিত হাত বাড়িয়েছে! বাড়ীটার ছায়ার আড়ালে ক্রমশ সব হারিয়ে যাচ্ছে! জ্যোৎস্নার মাধুর্যটুকুও অবশেষে তার চোখের সম্মুখে অন্ধ হয়ে হারিয়ে গেল।

সেই রাত্রেই তার মৃত্যু হল।

# প রি চ য়

**সুবোধ ঘোষ**—বহু বিচিত্র ও ব্যাপক অভিজ্ঞতার সঙ্গে সত্যকার বৈদগ্ধ্য ও শিল্প-নৈপুণ্যের সামঞ্জস্য সুবোধ ঘোষের রচনাকে দুর্লভ বৈশিষ্ট্য দিয়েছে। আশৈশব পরিচিত ছোটনাগপুর অঞ্চল তাঁর বহু রচনার পটভূমি হলেও বর্তমান বিশ্ব তাঁর মধ্যে বিম্বিত। বর্তমানে আনন্দবাজার পত্রিকার সহযোগি সম্পাদক।

**আশাপূর্ণা দেবী**—যে দৃষ্টি থাকলে বিন্দুতে বিশ্ব দেখা যায় আশাপূর্ণা দেবী তার অধিকারিণী। সহজ সাধারণ সংসার যাত্রার নেপথ্যে নগণ্য মানুষকে এমন বিস্ময়-বৈচিত্র্যে উদ্ভাসিত করে তোলার দৃষ্টান্ত যে-কোন সাহিত্যেই বিরল। বাসস্থান কলকাতা।

**ভবানী মুখোপাধ্যায়**—সংখ্যায় নয় ভবানী মুখোপাধ্যায়ের বিচার উৎকর্ষের মাপ-কাঠিতে। প্রবন্ধকার ও সমালোচক হিসেবে তাঁর খ্যাতি সর্বজন স্বীকৃত; এবং মৌলিক রচনাও নিজস্ব বৈশিষ্ট্যে উজ্জ্বল। থাকেন কলকাতায়।

**সতীনাথ ভাদুড়ী**—প্রতিটি রচনায় যিনি নতুন বৈচিত্র্যের স্বাদ দিতে পারেন, মানবমনের সূক্ষ্মাতিসূক্ষ্ম সমস্যা এবং সন্দেহ ও আবেগ যাঁর রচনায় নির্মমভাবে প্রকট, তিনি সতীনাথ ভাদুড়ী। স্থায়ীভাবে পূর্ণিয়ায় থাকেন।

**জ্যোতিরিন্দ্র নন্দী**—বোধহয় যুদ্ধোত্তর যুগের সবচেয়ে নিন্দিত ও প্রশংসিত লেখক। মধ্যবিত্ত ও নিম্নমধ্যবিত্ত জগতের পরিবেশে তিনি এক উজ্জ্বল দর্পণ, যেখানে সবকিছুই নিখুঁতভাবে প্রতিফলিত। চিন্তায় মননধর্মী। কলকাতায় থাকেন; সংবাদপত্রের সংগে যুক্ত।

**বিমল মিত্র**—বিমল মিত্রের খ্যাতি মূলতঃ ঔপন্যাসিক হিসেবে। তিনি 'সাহেব বিবি গোলামে'র লেখক। গল্প রচনাতেও সিদ্ধহস্ত। অনায়াসভাষা ও পরিমিতবোধের অসাধারণত্বে তিনি একজন বিশিষ্ট কথাশিল্পী। কলকাতায় থাকেন।

**নবেন্দু ঘোষ**—বাস্তবধর্মী সমাজসচেতন শিল্পী নবেন্দু ঘোষ বস্তু ও আঙ্গিকের প্রতি সমান যত্নবান। চিন্তায় বলিষ্ঠ, দৃষ্টিভঙ্গী মানবিক। প্রত্যেক রচনাতেই প্রাণ-চাঞ্চল্য লক্ষ্য করা যায়। ছায়াচিত্র শিল্পের সঙ্গে যুক্ত, থাকেন বোম্বাইয়ে।

**নরেন্দ্রনাথ মিত্র**—মানুষের মন দুর্জ্ঞেয়। কিন্তু সেই দুর্জ্ঞেয় মনের রহস্য উন্মোচনে এবং হৃদয়ের নিপুণ বিশ্লেষণে নরেন্দ্রনাথ মিত্র যে প্রখর অন্তর্দৃষ্টির পরিচয়

দিয়েছেন, তা বিস্ময়কর। কাহিনী বিন্যাসে ও চরিত্রসৃষ্টিতে তাঁর দক্ষতা অসামান্য। ভাষা স্নিগ্ধ, সাবলীল। সংবাদপত্রের সঙ্গে যুক্ত, কলকাতায় থাকেন।

**নারায়ণ গঙ্গোপাধ্যায়**—মানুষের প্রতি শ্রদ্ধাবান সাহিত্যিক নারায়ণ গঙ্গোপাধ্যায় মন ও বস্তু-জগতের সঙ্গে বহির্জগতের দুঃসাধ্য সমন্বয় ঘটিয়েছেন তাঁর সাহিত্যে। মানুষের পাশাপাশি বিশ্বপ্রকৃতিকেও তিনি ভালবেসেছেন। রূপসৃষ্টিতে অসাধারণ, দৃষ্টি নিঠুর দরদী। কাব্যমণ্ডিত ব্যঞ্জনাময় ভাষা। অন্যতম জনপ্রিয় সাহিত্যিক। বিশ্ববিদ্যালয়ে বাংলা ভাষার অধ্যাপক। কলকাতায় থাকেন।

**সুশীল জানা**—আধুনিক সমাজমানসের পরিপ্রেক্ষিতে যে ক'জন সাহিত্যিক নির্মম বাস্তবের মুখোমুখি হয়েছেন এবং বাস্তবের মধ্যেই সাহিত্যের উপকরণ খুঁজেছেন, সুশীল জানা তাঁদের মধ্যে অন্যতম ও বিশিষ্ট। সাহিত্যের অধ্যাপক। কলকাতায় থাকেন।

**হরিনারায়ণ চট্টোপাধ্যায়**—বিদেশের পটভূমিকায় সাহিত্য রচনা ক'রে হরিনারায়ণ চট্টোপাধ্যায় খ্যাতি লাভ করেছিলেন। মানবতায় বিশ্বাসী, রচনায় স্নিগ্ধ সরসতা বর্তমান। ভাষা মনোরম। কলকাতায় থাকেন।

**সন্তোষকুমার ঘোষ**—বুদ্ধিদীপ্ত সাহিত্যরচনায় সন্তোষকুমার ঘোষ আধুনিক কালে এক উজ্জ্বল দৃষ্টান্ত। খুব কম কথায় তিনি অনেক বেশী বক্তব্য উপস্থিত করেন। তীক্ষ্ম মার্জিত ভাষায় হৃদয়ের সূক্ষ্মতম অনুভবকে ব্যক্ত করবার দুর্লভ নৈপুণ্যে তিনি অদ্বিতীয়। দৃষ্টি তির্যক, সহৃদয়। শিল্পী হিসাবে তিনি ব্যঞ্জনাশ্রয়ী। কলকাতার একটি বিখ্যাত দৈনিক সংবাদপত্রে দায়িত্বপূর্ণ পদে নিযুক্ত।

**রমাপদ চৌধুরী**—বিষয়বস্তুর বৈচিত্র্যময় অভিনবত্বে বাংলা সাহিত্যের ভূগোলকে যাঁরা বিস্তৃত করেছেন, রমাপদ চৌধুরী সেই বিরলতম গোষ্ঠীর অন্যতম। অরণ্য থেকে শহর, বন্যহৃদয় থেকে মধ্যবিত্ত মানস অবধি তাঁর স্বচ্ছন্দ গতিবিধি। মূলতঃ রোমাণ্টিক। ভাষা মার্জিত, সুষমামণ্ডিত। সংবাদপত্রের সঙ্গে যুক্ত। থাকেন কলকাতায়।

**ননী ভৌমিক**—মূলত প্রগতিপন্থী, মনোভাব বলিষ্ঠ। সামাজিক শৈথিল্যের উদ্ঘাটনে একাগ্রমন। মানবতার প্রতি আস্থা তাঁর সাহিত্যে নতুন ব্যঞ্জনা যুক্ত করেছে। কর্মসূত্রে বর্তমানে মস্কোয় থাকেন।

**প্রতিভা বসু**—নারী হৃদয়ের আলো অন্ধকারকে সাহিত্যে সুন্দরভাবে প্রতিফলিত করার স্বাভাবিক নৈপুণ্যে প্রতিভা বসু বহুল পরিচিত। লাবণ্যময় ভাষার সৌকর্যে এবং কাহিনীর মনোরম বিন্যাসে তিনি সিদ্ধহস্ত। কলকাতায় থাকেন।

**বিমল কর**—নিজস্ব চিন্তাধারার বলিষ্ঠ প্রয়োগে সাম্প্রতিক সাহিত্যকে সবচেয়ে বেশী চিহ্নিত করেছেন বিমল কর। গল্প উপন্যাসে তিনি নতুন রীতির পরীক্ষায় অগ্রসর হয়েছেন। ভাষা ঋজু, ইঙ্গিতময়। চিন্তা বুদ্ধিদীপ্ত, সৃষ্টি মননধর্মী। একটি প্রখ্যাত সাপ্তাহিক সাহিত্য পত্রিকার সঙ্গে যুক্ত। কলকাতায় থাকেন।

**গৌরীশঙ্কর ভট্টাচার্য**—ঔপন্যাসিক হিসাবে বেশী পরিচিত হলেও গৌরীশঙ্কর ভট্টাচার্য গল্পরচনায় একজন নিপুণ শিল্পী; যদিচ তাঁর গল্পের সংখ্যা খুব বেশী হয়ত নয়। কলকাতায় থাকেন।

**সুধীরঞ্জন মুখোপাধ্যায়**—ইউরোপের পটভূমিকায় উপন্যাস ও গল্পরচনা ক'রে সুধী-রঞ্জন মুখোপাধ্যায় খ্যাতিলাভ করলেও তাঁর সাম্প্রতিক রচনা আধুনিক সভ্যতার নকল রূপোদ্ঘাটনে তৎপর। কলকাতায় থাকেন।

**শচীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**—প্রাত্যহিক জীবনের বাইরের এক বিশাল জগতের ঐশ্বর্য সন্ধানে শচীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের অখণ্ড মনোনিবেশ। আঞ্চলিক সাহিত্য রচনা ক'রে দূরকে নিকট করেছেন। কলকাতায় থাকেন।

**লীলা মজুমদার**—শিল্পী হিসাবে লীলা মজুমদার ঐতিহ্যের পরিপূরক। নিখুঁত গল্প রচনা ও তার মধ্যে জীবনের সূক্ষ্ম প্রতিফলন তাঁর বৈশিষ্ট্য। ঔপন্যাসিক ও শিশু-সাহিত্যিক হিসাবে তাঁর খ্যাতি রয়েছে। অল ইণ্ডিয়া রেডিওর সঙ্গে যুক্ত। কলকাতায় থাকেন।

**সমরেশ বসু**—বাংলাদেশের মাটির খুব কাছের শিল্পী সমরেশ বসু জীবনবাদী ও সমাজ সচেতন। তাঁর অভিজ্ঞতা প্রচুর, এবং আন্তরিকতার নিবিড় উত্তাপে প্রত্যেক সৃষ্টিকে জীবন্ত করতে পারেন। মানুষের প্রতি সহানুভূতি অকৃত্রিম, চিন্তাধারা বলিষ্ঠ। মানুষ ও প্রকৃতি তাঁর রচনায় সমভাবে উপস্থিত। নৈহাটিতে থাকেন।

**আশুতোষ মুখোপাধ্যায়**—সাহিত্যে মানুষের সঙ্গে মানুষের সম্পর্ক বিচারের দুরূহ ব্রত নিয়েছেন আশুতোষ মুখোপাধ্যায়। তাঁর প্রত্যেক রচনাতেই একটি করুণ নম্র সমবেদনার সুর ব্যাপ্ত। উপন্যাস এবং গল্পের কাহিনী বয়নে দক্ষ কুশলী। প্রখ্যাত সংবাদপত্রের সঙ্গে যুক্ত। কলকাতায় থাকেন।

**গৌরকিশোর ঘোষ**—শিল্প চেতনায় একসঙ্গে লঘু ও গুরুর সংমিশ্রণ ঘটানোর দুর্লভ অভিনবত্বে গৌরকিশোর ঘোষ অদ্বিতীয়। মানব চরিত্র বিশ্লেষণে তাঁর দৃষ্টি অন্তর্মুখী এবং তীক্ষ্ণ। কৌতুকরস জারিত হলেও দৃষ্টি মূলতঃ মমতাময়, বেদনামিশ্রিত। ছদ্মনাম 'রূপদর্শী'। ভাষা প্রসাদগুণান্বিত। কলকাতায় থাকেন এবং সাংবাদিক।

**সত্যপ্রিয় ঘোষ**—সাহিত্যরচনার ক্ষেত্রে হৃদয়কে প্রাধান্য দিলেও, বুদ্ধিকেও যাঁরা গ্রহণ করেছেন সত্যপ্রিয় ঘোষ তাঁদের একজন। শিল্পভাবনায় তিনি জীবনবাদী, প্রগতিপন্থী। বাস্তবের প্রতি অনুরাগ নিবিড়। কলকাতায় থাকেন।

**অমল দাশগুপ্ত**—জীবনের প্রতি গভীর মমত্ববোধ অমল দাশগুপ্তের রচনার প্রেরণা। কাহিনীর চেয়ে চরিত্রসৃষ্টির দিকে যেন তাঁর ঝোঁক বেশী। চিন্তায় বলিষ্ঠ, বাস্তবধর্মী। কলকাতায় থাকেন।

**প্রফুল্ল রায়**—আঞ্চলিক জীবনকে সাহিত্যের উপজীব্য করে ইদানিংকালে রসিক সাধারণের দৃষ্টি আকর্ষণ করেছেন প্রফুল্ল রায়। তাঁর রচনা মূলতঃ কাহিনীপ্রধান, কিন্তু চরিত্র চিত্রণও উল্লেখযোগ্য। কলকাতায় থাকেন।

**মতি নন্দী**—তরুণ লেখকদের মধ্যে মতি নন্দী অত্যল্পকালের মধ্যেই রচনার গুণে সুপরিচিত হয়েছেন। মধ্যবিত্ত ও নিম্নমধ্যবিত্ত জীবনের যথার্থ রূপায়ণে তাঁর দক্ষতা লক্ষ্যণীয়। একটি মাসিক পত্রিকার সঙ্গে সংশ্লিষ্ট। কলকাতায় থাকেন।

**দিব্যেন্দু পালিত**—তরুণতরদের মধ্যে মুষ্টিমেয় যে ক'জনের রচনায় বিশেষ শক্তির পরিচয় পাওয়া গেছে, দিব্যেন্দু পালিত তাঁদের মধ্যে বয়োকনিষ্ঠ। বুদ্ধিদীপ্ত চিন্তা ও মননের সংমিশ্রণে ইতিমধ্যেই নৈপুণ্যের পরিচয় দিয়েছেন। বিশ্ববিদ্যালয়ে স্নাতকোত্তর শ্রেণীতে পাঠরত। কলকাতায় থাকেন।